সম্প্রদায়কে তিনটি রৌপ্য-পদক উপহার প্রদানের প্রস্তাব করিলে তৃপ্তির সহিত উহা গৃহীত হয়।

পরদিবস ২৭শে পৌষ প্রতিনিধিগণ গৌড়ের প্রাচীনকীর্ত্তি দেখিতে গমন করেন। গৌড়ে সাগরদীঘির তীরে কুমার শরদিন্দুনারায়ণ রায় মহাশয় তাঁহার কাছারী বাটীতে প্রতিনিধিগণের সম্বর্দ্ধনা করেন। তৎপর দিন পুরাতন মালদহে শ্রীযুক্ত ভুবনমোহন শেঠ মহাশয়ের ভবনে প্রতিনিধিগণের একটি সম্মিলন হয়, সেখানে ৺শিশিরকুমার ঘোষের পরলোক গমন বার্ত্তা পাওয়া যায় এবং সম্মিলন সহানুভূতিসূচক সংবাদ প্রেরণ করেন। তৎপরে পাণ্ডুয়ার ধ্বংসাবশেষ দেখিতে প্রতিধিগণ যাত্রা করেন। তথা হইতে ফিরিয়া আসিয়া মালদহ জাতীয় বিদ্যালয় গৃহে মিলিত হন। তথা হইতে সকলে স্ব স্ব দেশে প্রত্যাবর্ত্তন করেন। সম্মিলনের অভ্যর্থনা সমিতি ও মালদহবাসিগণ এই গৌড়-পাণ্ডুয়া ভ্রমণের যথোযুক্ত আয়োজন করিয়া প্রতিনিধিগণের অশেষ ধন্যবাদ ও কৃতজ্ঞতাভাজন হইয়াছেন।

---

# বঙ্গীয়-সাহিত্য-সম্মিলন

চতুর্থ বর্ষ—ময়মনসিংহ।

সভাপতি—ডাক্তার শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসু এম্ এ, ডি এস্‌সি, সি,আই, ই,

প্রথম দিবস—১লা বৈশাখ ১৩১৮ ১৪ই এপ্রিল্ ১৯১১, শুক্রবার।

## কার্য্য-বিবরণ

১। গত বর্ষের সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয়ের অনুপস্থিতিতে অভ্যর্থনা সমিতির সভাপতি মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহ বি এ, বাহাদুরের সভাপতির আসন গ্রহণ

২। আহ্বান সঙ্গীত—শ্রীযুক্ত প্রমথনাথ রায়চৌধুরী রচিত

৩। অভ্যর্থনার কবিতা—শ্রীযুক্ত হরগোবিন্দ লস্কর চৌধুরী রচিত

৪। গত বর্ষের সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয়ের অভিভাষণ পাঠ—শ্রীযুক্ত নলিনীরঞ্জন পণ্ডিত

৫। অভ্যর্থনা সমিতির সভাপতি মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহের অভিভাষণ পাঠ।

৬। ময়মনসিংহের ম্যাজিষ্ট্রেট মিঃ ব্ল্যাকউড বাহাদুরের অভিভাষণ

৭। সম্মিলনের সভাপতি বরণ—প্রস্তাবক রাজা শ্রীযুক্ত জগৎকিশোর আচার্য্য চৌধুরী বাহাদুর ও সমর্থক মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর

৮। সভাপতির অভিভাষণ—'বিজ্ঞানে সাহিত্য' পাঠ

৯। চট্টগ্রামনিবাসী নবীন কবি শ্রীযুক্ত জীবেন্দ্রকুমার দত্ত মহাশয়ের 'অর্ঘ্য' নামক কবিতা পাঠ—পাঠক শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী

১০। (ক) অনুপস্থিত ব্যক্তিবর্গের টেলিগ্রাম ও পত্রাদি পাঠ

১১। শোক-প্রকাশ—(ক) ৺রজনীকান্ত সেন, (খ) ৺চন্দ্রনাথ বসু, (গ) রায় ৺কালীপ্রসন্ন ঘোষ বিদ্যাসাগর বাহাদুর সি, আই, ই, (ঘ) ৺শিশিরকুমার ঘোষ, (ঙ) ৺ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় (চ) ৺কৃষ্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায় (ছ) দুর্গাপ্রসাদ মিশ্র, ৺মেঘনাথ ভট্টাচার্য্য (ঝ) ৺রায় রামবন্ধু চট্টোপাধ্যায় বাহাদুর, ও (ঞ) ৺বৈকুণ্ঠকিশোর চক্রবর্ত্তী (ট) ৺ধীরেন্দ্রনাথ পাল, (ঠ) ৺গিরিশচন্দ্র সেন

১২। গত বর্ষের ভাগলপুর সম্মিলনের কার্য্য-বিবরণ পাঠ ও গ্রহণের প্রস্তাব,

প্রস্তাবক—শ্রীযুক্ত মন্মথনাথ দাসগুপ্ত এম্ এ বি এল্, ( ভাগলপুর )

সমর্থক—শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী ( কলিকাতা )

১৩। (ক) ভাগলপুরের প্রতি অর্পিত কার্য্যভার বিবরণ—পাঠক শ্রীযুক্ত মন্মথনাথ দাসগুপ্ত

(খ) রাজসাহীর প্রতি অর্পিত কার্য্যভার বিবরণ—বক্তা শ্রীযুক্ত শশধর রায় এম্ এ, বি এল্,

(গ) সম্মিলনের অন্যান্য সঙ্কল্পিত কার্য্যের বিবরণ ও তৃতীয় সম্মিলনে প্রস্তাবিত 'রমেশচন্দ্র সারস্বত ভবন' সম্বন্ধে কার্য্যবিবরণ—বক্তা শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী

১৪। তৃতীয় সাহিত্য-সম্মিলনে প্রস্তাবিত সম্মিলন-পরিচালনের জন্য শাখা-সমিতি কর্ত্তৃক গঠিত এবং সংশোধিত নিয়মাবলী পরিগ্রহণ প্রস্তাব

প্রস্তাবক—মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর (মুর্শিদাবাদ)

সমর্থক—শ্রীযুক্ত দেবকুমার রায় চৌধুরী (বরিশাল)

১৫। বিষয়-নির্ব্বাচন-সমিতি গঠন প্রস্তাব—প্রস্তাবক সভাপতি মহাশয়

১৬। সঙ্গীত—শ্রীযুক্ত বিজয়াকান্ত লাহিড়ী চৌধুরী রচিত

তৎপরে সভাভঙ্গ

## দ্বিতীয় দিবস

২রা বৈশাখ—শনিবার, পূর্ব্বাহ্ণ ৭টা হইতে ১১টা

১। সঙ্গীত—শ্রীযুক্ত উমেশচন্দ্র চাকলাদার রচিত

২। মঙ্গলচারণ স্তোত্র-মালা—( সংস্কৃত ও বাঙ্গালা ) রচয়িতা ও পাঠক—শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বিএ।

৩। সাধারণ সঙ্কল্প—প্রস্তাবক—সভাপতি মহাশয়

(ক) বাঙ্গালার মানব-তত্ত্বালোচনার উদ্দেশ্যে আপাততঃ ময়মনসিংহ জেলার বিভিন্ন ধর্ম্ম,বর্ণ, জাতি, ব্যবসায়ভুক্ত জনগণের বংশহীনতা ও বংশবৃদ্ধির গতি এবং পুরুষানুক্রমে ব্যক্তিগত চরিত্রের বিকাশ পর্য্যবেক্ষণের ব্যবস্থা করিবার জন্য ময়মনসিংহকে অনুরোধ করা যাইতেছে। এই কার্য্যের ভার আনন্দ-মোহন কলেজের সহকারী বিজ্ঞানাধ্যাপক মহাশয়ের প্রতি অর্পিত হইল।

(খ) বাঙ্গালী জাতির উৎপত্তি সম্বন্ধে ময়মনসিংহ হইতে উপকরণ সংগ্রহ পূর্ব্বক গ্রন্থপ্রকাশ করিবার ভার গ্রহণ জন্য ময়মনসিংহকে অনুরোধ করা হইতেছে এবং সংগৃহীত তথ্য আগামী বৎসরের সম্মিলনে উপস্থিত করার জন্য অনুরোধ করা হইতেছে। এই কার্য্যের ভারও আনন্দমোহন কলেজের সহকারী বিজ্ঞানাধ্যাপক মহাশয়ের উপর অর্পিত হইল।

(গ) বাঙ্গালা ভাষার শব্দ-তত্ত্ব সংগ্রহের জন্য ময়মনসিংহ জেলায় প্রচলিত প্রাদেশিক ভাষার সর্ব্বনাম ও ক্রিয়াপদের বিভক্তিযোগে রূপভেদ এবং নিকটবর্ত্তী বন্য জাতির ভাষার যে সকল শব্দ এদেশের ভাষায় প্রবেশ করিয়াছে সেগুলির সংগ্রহের ভার গ্রহণ করিতে ময়মনসিংহকে অনুরোধ করা হইতেছে। এই তত্ত্ব সংগ্রহের ভার সুসঙ্গের মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহ বাহাদুরের উপর অর্পিত হইল।

(ঘ) এই জেলার নিকটবর্ত্তী বন্য জাতিগুলির সর্ব্ববিধ তথ্য সংগ্রহ করার জন্য ময়মনসিংহকে অনুরোধ করা যাইতেছে। এই কার্য্যের ভারও মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্রের উপর অর্পিত হইল।

(ঙ) ময়মমসিংহ হইতে প্রত্ন-তত্ত্ব, ভৌগোলিক তত্ত্ব, প্রাচীন শিল্পাদির বিবরণ ও উপকরণ সংগ্রহ করিবার জন্য ময়মনসিংহকে অনুরোধ করা যাইতেছে। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের ময়মনসিংহ শাখার সম্পাদক শ্রীযুক্ত কেদারনাথ মজুমদার মহাশয়ের উপর এই কার্য্যের ভার অর্পিত হইল।

(চ) এই সকল প্রস্তাব অনুসারে কার্য্য করিবার জন্য যে সকল ব্যক্তি অনুগ্রহ পূর্ব্বক ভার গ্রহণ করিলেন ময়মনসিংহের শাখা-পরিষৎ তাঁহাদিগকে আবশ্যক মত সাহায্য করিবেন ও তাঁহারাও আবশ্যকমত উক্ত পরিষদের সহিত পরামর্শ করিয়া কার্য্য সম্পন্ন করিবেন। সংগ্রহকারী মহোদয়গণকে এই সকল সংগৃহীত তত্ত্বের বিবরণ সাহিত্য-সম্মিলনের আগামী অধিবেশনে উপস্থিত করিতে হইবে।

(ছ) ৺রমেশচন্দ্র দত্তের স্মৃতি-রক্ষা কল্পে বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের তৃতীয় অধিবেশনে ভাগলপুরে 'রমেশচন্দ্র সারস্বত ভবন' নামে যে সঙ্কল্প হইয়াছিল তাহার সাহায্যার্থ অর্থ সংগ্রহের নিমিত্ত নিম্নলিখিত ব্যক্তিবর্গকে লইয়া স্থানীয় সমিতি গঠিত হইল।

মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহ বাহাদুর বি এ (সুসঙ্গ)
রাজা " জগৎকিশোর আচার্য্য চৌধুরী (মুক্তাগাছা)
" " যোগেন্দ্রকিশোর রায় চৌধুরী (রামগোপালপুর)
" " মন্মথনাথ রায় চৌধুরী (সন্তোষ)
মহারাজকুমার শ্রীযুক্ত শশিকান্ত আচার্য্য চৌধুরী (মুক্তাগাছা)
কুমার শ্রীযুক্ত উপেন্দ্রচন্দ্র চৌধুরী (গোলকপুর)
রায় বাহাদুর শ্রীযুক্ত রাধাবল্লভ চৌধুরী (সেরপুর)
রায় বাহাদুর শ্রীযুক্ত সচীশচন্দ্র চতুর্দ্ধুরীন (ভবানীপুর)

মাননীয় খাঁ বাহাদুর মৌলবী সৈয়দ নবাব আলী চৌধুরী (ধনবাড়ী)
শ্রীযুক্ত ওয়াজেদ আলী খাঁ পনী (করটিয়া)
„ ব্রজেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী (মুক্তাগাছা)
„ সুরেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী „
„ বিনায়কদাস আচার্য্য চৌধুরী „
„ গোপালচন্দ্র আচার্য্য চৌধুরী „
„ অমরেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী „
„ ব্রজেন্দ্রকিশোর রায় চৌধুরী (গৌরীপুর)
„ ধরণীকান্ত লাহিড়ী চৌধুরী (কালীপুর)
„ যামিনীকান্ত লাহিড়ী চৌধুরী „
„ বিজয়াকান্ত লাহিড়ী চৌধুরী „
„ সুরেন্দ্রপ্রসাদ লাহিড়ী চৌধুরী (কৃষ্ণপুর)
„ বীরভদ্রচন্দ্র চৌধুরী (বাসাবাড়ী)
„ চারুচন্দ্র চৌধুরী (সেরপুর)
„ জ্ঞানেন্দ্রমোহন চৌধুরী (ময়মনসিংহ)
„ গোপালদাস চৌধুরী (সেরপুর)
কুমার „ সৌরীন্দ্রকিশোর রায় চৌধুরী (রামগোপালপুর)
„ হেরম্বচন্দ্র চৌধুরী (ময়মনসিংহ)
„ নরেন্দ্রকিশোর রায় চৌধুরী (কিশোরগঞ্জ)
„ প্রমথনাথ রায় চৌধুরী (সন্তোষ)
„ কালীশঙ্কর গুহ (ময়মনসিংহ)
„ ব্রজনাথ বিশ্বাস উকীল (ময়মনসিংহ)
„ রেবতীমোহন গুহ এম্ এ বি এল্ „
„ শ্যামাচরণ রায় „
„ রেবতীশঙ্কর রায় বি এল্ „
„ সারদাচরণ ঘোষ এম্ এ বি এল্ „
„ মনোমোহন নিয়োগী বি এল্ „
„ সূর্য্যকুমার সোম বি এল্ „
„ রমেশচন্দ্র সেন বি এল্ „
কুমার „ জিতেন্দ্রকিশোর আচার্য্য চৌধুরী (মুক্তাগাছা) সম্পাদক।

( আবশ্যক অনুসারে এই সমিতি সদস্য সংখ্যা বর্দ্ধিত করিতে পারিবেন )

৪। দ্বিতীয় প্রস্তাব—দরিদ্র সাহিত্যসেবীদিগের সাহায্যার্থ ও তাঁহাদিগের পুস্তকাদি প্রকাশের সাহায্যার্থ "দরিদ্র-সাহিত্যিক-সংস্থান" নামে একটি ভাণ্ডার স্থাপন করা হউক।

প্রস্তাবক—শ্রীযুক্ত হরগোবিন্দ লস্কর চৌধুরী (ময়মনসিংহ)
সমর্থক „ জগদীশনাথ মুখোপাধ্যায় (রঙ্গপুর)

৫। অনুপস্থিত ব্যক্তিবর্গের টেলিগ্রাম ও পত্রাদি পাঠ।

৬। প্রবন্ধ পাঠ।

(ক) ময়মনসিংহে সাহিত্য চর্চ্চা—শ্রীযুক্ত কেদারনাথ মজুমদার এম্ আর্ এ এস্

(খ) আধুনিক নাট্য সাহিত্য „ নলিনীরঞ্জন পণ্ডিত (কলিকাতা)

(গ) গবাদি পশু সম্বন্ধে কয়েকটি কথা „ রাজা কমলকৃষ্ণ সিংহ রচয়িতা
পাঠক মহারাজ কুমুদচন্দ্র সিংহ বাহাদুর

(ঘ) আয়ুর্ব্বেদের ক্রমবিকাশ কবিরাজ শ্রীযুক্ত গিরিশচন্দ্র সেন কবিরত্ন (ময়মনসিংহ)

(ঙ) পূর্ব্ব বঙ্গের নদী পরিবর্ত্তন „ আনন্দনাথ রায় (ফরিদপুর)

(চ) পল্লী ও পল্লীবিষয়ক কাহিনী রচয়িতা শ্রীযুক্ত হরিদাস পালিত
পাঠক শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী

(ছ) পারসি ও আরবী ভাষায় গ্রন্থের বঙ্গানুবাদ ও তৎ-সম্পর্কে অক্ষরান্তরীকরণ „ মুন্সী মহম্মদ সহীদুল্লাহ বি এ (২৪ পরগণা)

( এ সম্বন্ধে মূল পরিষদের আয়োজনাদির বিবরণ—বক্তা শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ )

(জ) মহাভারতের কাল ও জ্যোতিষিক প্রমাণ „ চন্দ্রকিশোর তরফদার বি এ (ময়মনসিংহ)

(ঝ) ব্যাকরণ বিভীষিকা „ ললিতকুমার বন্দ্যোপাধ্যায় এম্ এ (কলিকাতা)

( প্রবন্ধ লেখক উপস্থিত না থাকায় নিম্নলিখিত প্রবন্ধ দুইটি পঠিত বলিয়া গৃহীত হইল )

(ঞ) ময়মনসিংহের প্রাচীন কবি—শ্রীযুক্ত রসিকচন্দ্র বসু

(ট) পাণিনি „ পণ্ডিত দেবেন্দ্রনাথ বিদ্যারত্ন এম্ এ (ঢাকা)

---

## দ্বিতীয় দিবস

২রা বৈশাখ—অপরাহ্ণ ৪—৭॥০ টা

১। সঙ্গীত

২। মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযুক্ত প্রসন্নচন্দ্র বিদ্যারত্ন মহাশয়ের 'বঙ্গ ভাষার ক্রম বিকাশ' সম্বন্ধে বক্তৃতা

৩। অনুপস্থিত ব্যক্তিবর্গের টেলিগ্রাম ও পত্রাদি পাঠ

৪। কবিতা পাঠ—শ্রীযুক্ত গোবিন্দচন্দ্র দাস রচিত

পাঠক—শ্রীযুক্ত হেমেন্দ্রকিশোর আচার্য্য চৌধুরী

(ক) অদ্বৈতবাদ ও স্পিনোজা — শ্রীযুক্ত শশিমোহন বসাক এম্ এ (ময়মনসিংহ)

(খ) বঙ্গ-সাহিত্য ও বঙ্গনারী — শ্রীমতী সরযূবালা দত্ত (ভারতমহিলা সম্পাদিকা)

(গ) সমাজের উপর সাহিত্যের প্রভাব

শ্রীযুক্ত অবনীমোহন সেন সাহিত্য-বিশারদ (ঢাকা)

(ঘ) জাতীয় উৎকর্ষ — „ শশধর রায় এম্ এ বি এল্ (রাজসাহী)

(ঙ) পৌণ্ড্র বর্দ্ধন (লেখক) „ কৈলাসচন্দ্র সিংহ (ত্রিপুরা)

পাঠক— „ নলিনীরঞ্জন পণ্ডিত

(চ) কালিদাসের কাব্যে বাঙ্গালা ও

বঙ্গ প্রভাব—বক্তা „ পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বি এ (যশোহর)

(ছ) মাইকেল ফ্যারাডে — „ সুরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় এম্ এ (গৌহাটী)

(জ) ময়মনসিংহের মুদ্রাযন্ত্র ও

সংবাদপত্র „ চারুচন্দ্র চৌধুরী (ময়মনসিংহ)

(ঝ) সুতিকাগৃহ ডাঃ „ প্যারীশঙ্কর দাসগুপ্ত (বগুড়া)

(ঞ) বেদের উৎপত্তি ও বিস্তৃতি—পণ্ডিত „ উমেশচন্দ্র গুপ্ত বিদ্যারত্ন (কলিকাতা)

৫। বিষয় নির্ব্বাচন সমিতিতে অতিরিক্ত সদস্য নিয়োগ।

---

## তৃতীয় দিবস

৩রা বৈশাখ—১৩১৮, ১৬ এপ্রেল—১৯১১

পূর্ব্বাহ্ণ—৭টা—১২টা

১। সঙ্গীত—শ্রীযুক্ত প্রমথনাথ রায়চৌধুরী রচিত

২। 'সম্মিলন' নামক কবিতা পাঠ—রচয়িতা শ্রীযুক্ত ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ

পাঠক „ নলিনীরঞ্জন পণ্ডিত

৩। প্রস্তাব—সমস্ত ভারতবর্ষের গৌরব বঙ্গের অদ্বিতীয় পণ্ডিত স্বর্গীয় মহামহোপাধ্যায় চন্দ্রকান্ত তর্কালঙ্কারের স্মৃতি-রক্ষা একান্ত বাঞ্ছনীয় এই উদ্দেশ্য সাধনার্থ যথাবিহিত উপায় অবলম্বন করা একান্ত আবশ্যক।

প্রস্তাবক শ্রীযুক্ত শরচ্চন্দ্র চৌধুরী (ময়মনসিংহ)

সমর্থক „ প্যারীশঙ্কর দাসগুপ্ত (বগুড়া)

„ পণ্ডিত চন্দ্রধর শাস্ত্রী (ময়মনসিংহ)

„ অমরচন্দ্র দত্ত „

অনুমোদক „ রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ (কলিকাতা)

(এই উপলক্ষে রাখাল বাবু মূল সাহিত্য-পরিষদের অনুষ্ঠান আয়োজনাদির বিবরণ জ্ঞাপন করেন)।

৪। দ্বিতীয় প্রস্তাব,—বঙ্গ ভাষার বিশেষ পুষ্টি ও শ্রীবৃদ্ধির উদ্দেশ্যে এবং অন্যান্য সমুন্নত

ভাষার ন্যায় তাহাকে উন্নত করিবার জন্য দেশের কৃতবিদ্য শক্তিশালী বিশেষজ্ঞ ব্যক্তিগণ দ্বারা উপযুক্ত উপায়ে বিবিধ শাস্ত্রের গ্রন্থাদি রচনা, সঙ্কলন ও অনুবাদ করাইবার ব্যবস্থার নিমিত্ত একটি ধনভাণ্ডার স্থাপিত হউক।

প্রস্তাবক—শ্রীযুক্ত বিনয়কুমার সরকার এম্‌এ ( মালদহ শিক্ষাসমিতি )

সমর্থক—মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর ( কাশীমবাজার )

শ্রীযুক্ত জলধর সেন ( নদীয়া )

„ সুরেন্দ্রনাথ সেন বি,এ } বরিশাল

„ দেবকুমার রায় চৌধুরী }

অনুমোদক „ ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্‌এ ( কলিকাতা )

৫। অনুপস্থিত ব্যক্তিগণের পত্র ও টেলিগ্রাম পঠিত হইল।

৬। প্রবন্ধ পাঠ

(ক) অন্ন সংস্থান—শ্রীযুক্ত রাধাকুমুদ মুখোপাধ্যায় এম্‌এ (ন্যাসনাল কলেজ কলিকাতা)

(খ) আয়ুর্ব্বেদ ও আধুনিক রসায়ন—শ্রীযুক্ত পঞ্চানন নিয়োগী এম্‌এ ( রাজসাহী )

(গ) বৃক্ষের সহিত ভূমির উর্ব্বরতার সম্বন্ধ শ্রীযুক্ত নিবারণচন্দ্র ভট্টাচার্য্য এম্‌এ ( প্রেসিডেন্সী কলেজ)

(ঘ) বাঙ্গালা ও দ্রাবিড়ী ভাষার সাদৃশ্য—শ্রীযুক্ত যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায় ( মুর্শিদাবাদ )

(ঙ) ভাষা শিক্ষার সহজ উপায়—শ্রীযুক্ত বিভূচরণ বটব্যাল বিএল্ ( ময়মনসিংহ )

(চ) ময়মনসিংহে প্রথম মুসলমান প্রবেশ—শ্রীযুক্ত কৈলাসচন্দ্র সিংহ ( ত্রিপুরা )

( সময়াভাবে নিম্নলিখিত প্রবন্ধগুলি পঠিত বলিয়া গৃহীত হয় )

(ছ) বঙ্গভাষা ( কবিতা )—শ্রীযুক্ত কৃষ্ণদাস আচার্য্য চৌধুরী ( ময়মনসিংহ )

(জ) খাদ্যের অভিব্যক্তি—ডাক্তার শ্রীযুক্ত ইন্দুমাধব মল্লিক এম্‌এ, এম্ ডি

(ঝ) পূর্ব্ব ময়মনসিংহের ভাষা শ্রীযুক্ত চন্দ্রকিশোর তরফদার বিএ ( ময়মনসিংহ )

(ঞ) অর্থকরী-উদ্ভিদবিদ্যা—শ্রীযুক্ত ভীমচন্দ্র চট্টোপাধ্যায় বিদ্যারত্ন বিএ ( কলিকাতা )

(ট) বৈচিত্র্যে একতা—ডাক্তার প্যারীশঙ্কর দাসগুপ্ত ( বগুড়া )

(ঠ) দেশীয় কল—শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় এম্‌এ ( কটক )

(ড) ইতিহাস বিজ্ঞান ও মানবজাতির আশা শ্রীযুক্ত বিনয়কুমার সরকার এম্‌এ ( মালদহ )

(ঢ) শব্দের শক্তি—শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী } ( কলিকাতা )

(ণ) নাট্য-শিল্প— „ „ „ }

(ত) বাঙ্গালা অক্ষরের উৎপত্তি—বক্তা শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্‌এ

৬। তৃতীয় প্রস্তাব,—বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের নবগঠিত নিয়মানুসারে আগামী বর্ষের সম্মিলন-সাধারণ-সমিতি গঠনের জন্য নিম্নলিখিত ব্যক্তিগণকে সদস্য নির্ব্বাচন করা হইল।

প্রস্তাবক—শ্রীযুক্ত শশধর রায়, এম্‌এ, বিএল ( রাজসাহী )

সমর্থক „ কর্ণেল মহিমচন্দ্র ঠাকুর বর্ম্মা ( ত্রিপুরা )

অনুমোদক „ যোগেন্দ্রনাথ গুপ্ত ( ঢাকা )

## সম্মিলন-সাধারণ-সমিতি

১। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
২। শ্রীযুক্ত ডাঃ প্রফুল্লচন্দ্র রায় ডি এস্‌সি, পি এচ্‌ডি
৩। " সারদাচরণ মিত্র এম্ এ, বি এল্
৪। " ডাক্তার জগদীশচন্দ্র বসু এম্ এ,
৫। মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহ বাহাদুর বি এ, (সুসঙ্গ)
৬। রাজা শ্রীযুক্ত জগৎকিশোর আচার্য্যচৌধুরী (মুক্তাগাছা)
৭। " " যোগেন্দ্রকিশোর রায় চৌধুরী (রামগোপালপুর)
৮। শ্রীযুক্ত জগৎকিশোর রায় চৌধুরী (গৌরীপুর)
৯। " গোবিন্দচন্দ্র দাস (ময়মনসিংহ)
১০। " অমরচন্দ্র দত্ত "
১১। " অক্ষয়চন্দ্র মজুমদার এম্‌এ, বি এল (ময়মনসিংহ)
১২। " কেদারনাথ মজুমদার এম্, আর, এ, এস্, (ময়মনসিংহ)
১৩। মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর (মুরশিদাবাদ)
১৪। শ্রীযুক্ত যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায় ঐ
১৫। " বোধিসত্ত্ব সেন, এম্ বি এল্, ঐ
১৬। কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়, এম্‌এ (রাজসাহী)
১৭। শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয়, বিএল্ "
১৮। " শশধর রায়, এম্ এ, বিএল্ "
১৯। মহামহোপাধ্যায় পণ্ডিতরাজ শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন (রঙ্গপুর)
২০। " সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী "
২১। মহাশয় শ্রীযুক্ত তারকনাথ ঘোষ, (ভাগলপুর)
২২। শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র গঙ্গোপাধ্যায়, বিএল্ (ভাগলপুর)
২৩। কুমার শ্রীযুক্ত মহিমানিরঞ্জন চক্রবর্ত্তী (বীরভূম)
২৪। শ্রীযুক্ত শিবরতন মিত্র "
২৫। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রসন্নচন্দ্র বিদ্যারত্ন (ঢাকা)
২৬। শ্রীযুক্ত অনুকূলচন্দ্র গুপ্ত কাব্যতীর্থ "
২৭। " কামিনীকুমার সেন এম্‌এ,বিএল্ "
২৮। " যোগেন্দ্রনাথ গুপ্ত "
২৯। " রাজেন্দ্রলাল আচার্য্য বিএ (বগুড়া)
৩০। " প্যারীশঙ্কর দাস গুপ্ত এল এমএস
৩১। মাননীয় শ্রীযুক্ত গিরিজানাথ রায়বাহাদুর (দিনাজপুর)
৩২। মাননীয় কুমার শ্রীযুক্ত শরদিন্দুনারায়ণ রায়, প্রাজ্ঞ, এম্ এ, (দিনাজপুর)
৩৩। রায় শ্রীযুক্ত যদুনাথ মজুমদার, এম্‌এ,বিএল্ বাহাদুর (যশোহর)
৩৪। শ্রীযুক্ত পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বিএ "
৩৫। " দেবকুমার রায় চৌধুরী (বাখরগঞ্জ)
৩৬। " নিবারণচন্দ্র দাসগুপ্ত এম্‌এ,বিএল্ "
৩৭। " রাধেশচন্দ্র শেঠ বিএল্* (মালদহ)
৩৮। " রজনীকান্ত চক্রবর্ত্তী "
৩৯। কর্ণেল শ্রীযুক্ত মহিমচন্দ্র বর্ম্মা ঠাকুর (ত্রিপুরা)
৪০। " কৈলাসচন্দ্র সিংহ "
৪১। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত বীরেশ্বর বিদ্যারত্ন গৌরীপুর, (আসাম)
৪২। মাননীয় রাজা শ্রীযুক্ত প্রভাতচন্দ্র বড়ুয়া বাহাদুর গৌরীপুর, (আসাম)
৪৩। শ্রীযুক্ত সতীশচন্দ্র ঘোষ এম্ আই আর এস্ (চট্টগ্রাম)
৪৪। " মুন্‌শী আবদুল করিম "
৪৫। " জ্যোতিঃপ্রসাদ সিংহ (বৰ্দ্ধমান)
৪৬। " প্রসন্নকুমার বসু (নদীয়া)
৪৭। " বীরেশ্বর সেন "
৪৮। " পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ, (গৌহাটী)
৪৯। " অম্বিকাচরণ মজুমদার, বিএল্ (ফরিদপুর)
৫০। " মধুসূদন জানা (মেদিনীপুর)
৫১। " কুলদাপ্রসাদ মুখোপাধ্যায় বিএল্ (বাকুড়া)
৫২। " রামকান্ত আইচ (নোয়াখালী)
৫৩। " ভুবনমোহন ভট্টাচার্য্য (শ্রীহট্ট)
৫৪। " যোগেশচন্দ্র রায়, এম্‌এ (কটক)
৫৫। " নগেন্দ্রনাথ সেন, বিএ (খুলনা)
৫৬। " চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায় (হাওড়া)
৫৭। " বিষ্ণুপদ চট্টো,এম্‌এ বিএল্ (হুগলী)
৫৮। " যদুনাথ সরকার এম্‌এ (বাঁকীপুর)
৫৯। " দেবেশচন্দ্র পাকড়াশী (পাবনা)
৬০। " শিবনাথ শাস্ত্রী, এম্‌এ (২৪ পরগণা)
৬১। " যোগীন্দ্রনাথ সমাদ্দার বিএ (হাজারীবাগ)
৬২। " রামেন্দ্রসুন্দর ত্রিবেদী, এম্ এ, সম্পাদক

৭। ধন্যবাদ প্রস্তাব

(ক) ময়মনসিংহবাসীর পক্ষ হইতে

শ্রীযুক্ত শ্রীনাথচন্দ্র চন্দ্র

,, মস্লেমউদ্দিন আহম্মদ

,, রামনাথ চক্রবর্ত্তী

,, ব্রজেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী

,, বাণেশ্বর পত্রনবীশ বি এল্

,, মৌলবি আবদুল জব্বার

,, মধুসূদন সরকার এম্এ, বিএল্

,, রাজেন্দ্রকুমার মজুমদার

(খ) অভ্যাগত ব্যক্তিগণের পক্ষ হইতে

মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর

শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ

,, মুন্সী মহম্মদ সহিদুল্লাহ বি এ

,, আর, কে, দাস ব্যারিষ্টার

(গ) শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্এ বিএল্ কর্ত্তৃক সম্মিলনের উদ্দেশ্য, কর্ত্তব্য এবং আশার কথা বিজ্ঞাপন এবং ময়মনসিংহবাসিগণের একক্রিয়তা প্রার্থনা ও অভ্যাগত ব্যক্তিগণের পক্ষ হইতে বিদায় গ্রহণ।

(ঘ) শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী কর্ত্তৃক বর্ত্তমান সম্মিলনের কার্য্যবিবরণ নিয়মানুযায়ী ছয় মাস মধ্যে প্রকাশের নিমিত্ত ময়মনসিংহকে অনুরোধ।

৮। নিমন্ত্রণ—(আগামী বর্ষে সম্রাট দম্পতির আগমন ও অন্যান্য কারণ উপলক্ষে কোথায় সম্মিলন হইবে তাহা স্থির না হওয়ায় সভাপতি মহাশয় জানাইলেন যে নবগঠিত সম্মিলন-পরিচালন-সমিতি যথাসময়ে স্থান ও কাল নিরূপণ করিয়া বিজ্ঞাপিত করিবেন। অতঃপর বেলা ১২ ঘটিকার সময় সম্মিলনের কার্য্য সমাপ্ত হয়।

তৃতীয় দিন—রাত্রি ৯ টার পর স্থানীয় টাউনহলে সভাপতি ডাক্তার বসু মহাশয় অদৃশ্য আলোক ও উদ্ভিদ্-জীবন সম্বন্ধে আপনার আবিষ্কার পরম্পরা যন্ত্রসাহায্যে পরীক্ষাদ্বারা প্রদর্শন করেন। টাউনহলের আয়তন ক্ষুদ্র হওয়ায় তিন শতের অধিক লোক প্রবেশের ব্যবস্থা করিতে পারা যায় নাই, এবং সেইজন্য কেবল বিদেশ হইতে আগত সভ্যগণই সেখানে উপস্থিত হইয়াছিলেন। তৎপূর্ব্বরাত্রে সভাপতি মহাশয় স্থানীয় সম্ভ্রান্ত ইউরোপীয় ও দেশীয় ব্যক্তিগণকে ঐ সকল বিষয় দেখাইয়াছিলেন। অদৃশ্য আলোক আমাদের চিরপরিচিত দৃষ্টিসহায় আলোকের তুল্য-ধর্ম্মী তাহা বিবিধ পরীক্ষা দ্বারা প্রতিপন্ন হইল। উদ্ভিদ্জীবনে ও প্রাণীজীবনে অধিক ব্যবধান নাই। নানাবিষয়ে উদ্ভিদেরা প্রাণীর মত উত্তেজনায় সাড়া-দেয়, অবসন্ন হয়, বিষপ্রয়োগে ও ঔষধ প্রয়োগে নীরোগ হয়, উত্তাপে মরিয়া যায় ইত্যাদি। সভাপতি মহাশয়ের নানা নবাবিষ্কৃত বিষয় ম্যাজিক লণ্ঠণ সাহায্যে দেওয়ালে আলোক ফেলিয়া দেখাইলেন। এই সকল গুরুতর তথ্য সভাপতি মহাশয় এত সরল ভাষায় বুঝাইয়া দিলেন যে বিজ্ঞানশাস্ত্রে নিতান্ত অনভিজ্ঞ ব্যক্তিরও বোধগম্য হইয়াছিল। বাঙ্গালা ভাষায় সাহায্যে এই শ্রেণির অত্যুন্নত বৈজ্ঞানিক পরীক্ষা সহকৃত ব্যাখ্যা এদেশে এই নূতন এবং এইজন্য সাহিত্য-সম্মিলনের চতুর্থ-অধিবেশন চিরস্মরণীয় হইবে। এত দুরূহ বিষয়

যে এত সহজে বাঙ্গালা ভাষায় বুঝান যাইতে পারে, তাহা সভাপতি মহাশয় এই প্রথম প্রতিপন্ন করিয়া বাঙ্গালা ভাষার গৌরববর্দ্ধন ও মহোপকার সাধন করিলেন। সভাপতি মহাশয়ের অভিভাষণ মধ্যেও এই সকল দুরূহ বিষয় অতি সরল প্রাঞ্জল ও মার্জ্জিত ভাষায় ব্যাখ্যাত হইয়াছিল।

---

## মালদহ উত্তরবঙ্গ সাহিত্য-সম্মিলনে উপস্থিত পরিষদের প্রতিনিধিগণ

শ্রীযুক্ত রাধাকুমুদ মুখোপাধ্যায় এম্ এ
" বিনয়কুমার সরকার এম্ এ
" রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ,
পণ্ডিত " মহেন্দ্রনাথ বিদ্যানিধি
" সুরেন্দ্রচন্দ্র রায়চৌধুরী
" পূর্ণেন্দুমোহন সেহানবীশ
" পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ
" উপেন্দ্রচন্দ্র চট্টোপাধ্যায় বি এ
" রাধেশচন্দ্র শেঠ বি এল্
পণ্ডিত " রজনীকান্ত চক্রবর্ত্তী
" বাণীনাথ নন্দী

শ্রীযুক্ত চারুচন্দ্র মিত্র এম্ এ, বি এল্
" সতীন্দ্রসেবক নন্দী
" নলিনীরঞ্জন পণ্ডিত
" উপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়
" পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বি এ
" ব্যোমকেশ মুস্তফী
" রামকমল সিংহ
" মদেন্দ্রমোহন ঠাকুর
" শশিকান্ত সেন গুপ্ত (ছাত্রসভ্য)
" জিতেন্দ্রনাথ সেন "

---

## ময়মনসিংহ ৪র্থ সাহিত্য-সম্মিলনে উপস্থিত পরিষদের প্রতিনিধিগণ

ডাক্তার শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসু এম্‌এ, ডি এস্‌সি, সি আই ই

মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর

শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্‌এ
" ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্‌এ
" হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্‌এ বি এল্
" ললিতকুমার বন্দ্যোপাধ্যায় এম্‌এ
" কিশোরীমোহন চৌধুরী এম্‌এ বিএল্
" শশধর রায় এম্‌এ, বিএল্

শ্রীযুক্ত আনন্দনাথ রায়
" জলধর সেন
" নিবারণচন্দ্র ভট্টাচার্য্য এম্‌এ
" বাণীনাথ নন্দী
" পঞ্চানন বন্দ্যোপাধ্যায় বিএ
" গৌরহরি সেন

শ্রীযুক্ত খগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়
„ তারাপ্রসন্ন গুপ্ত বিএ
„ হেমচন্দ্র দাশগুপ্ত এম্‌এ
„ রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্‌এ
„ জগদীশনাথ মুখোপাধ্যায়
„ অনুকূলচন্দ্র গুপ্ত শাস্ত্রী
„ দেবকুমার রায় চৌধুরী
„ পশুপতিনাথ শর্ম্মা কবীন্দ্র
„ রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ
„ ব্যোমকেশ মুস্তফী
„ সতীশচন্দ্র ঘোষ
„ রাধাকুমুদ মুখোপাধ্যায় এম্‌এ
„ যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায়
„ বিনয়কুমার সরকার এম্‌এ
„ পঞ্চানন নিয়োগী এম্‌এ
„ সতীন্দ্রসেবক নন্দী
„ রামকমল সিংহ
„ বিনোদবিহারী গুপ্ত
„ পূর্ণেন্দুমোহন সেহানবীশ

শ্রীযুক্ত উমেশচন্দ্র গুপ্ত বিদ্যারত্ন
„ নলিনীরঞ্জন পণ্ডিত
„ যোগেন্দ্রনাথ গুপ্ত
„ বিনোদেশ্বর দাসগুপ্ত বিএ
„ শশিকান্ত সেনগুপ্ত
„ মহম্মদ সহিদুল্লাহ বি এ
„ গিরীন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় এম্ এ বি এল
„ অবিনাশচন্দ্র মজুমদার এম্ এ
„ কামিনীকুমার সেন এম্ এ বি এল্
„ নিবারণচন্দ্র দাসগুপ্ত এম্ এ বি এল্
„ বীরেশ্বর সেন
„ প্যারীশঙ্কর দাসগুপ্ত এল্ এম্ এস
„ জীবেন্দ্রকুমার দত্ত
„ মোহিনীমোহন রায় এম্ এ
„ বিজয়াকান্ত লাহিড়ী চৌধুরী
„ যামিনীকান্ত লাহিড়ী চৌধুরী
„ অমরেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী
„ হেমেন্দ্রকিশোর আচার্য্য চৌধুরী।

---

# মালদহ জাতীয় শিক্ষা-সমিতির সাহিত্যালোচনা বিভাগ।

মালদহ জাতীয়-শিক্ষা-সমিতি বঙ্গদেশস্থ জাতীয় শিক্ষা-পরিষদের নিয়মানুসারে শিক্ষা-বিস্তারের জন্য ১৯০৭ খৃষ্টাব্দের জুন মাসে প্রতিষ্ঠিত হয়। জেলার মধ্যে বিদ্যালয়াদি প্রতিষ্ঠা দ্বারা শিক্ষা প্রদানের সঙ্গে সঙ্গে এই সমিতি সাহিত্যালোচনা, ঐতিহাসিক অনুসন্ধান এবং প্রাচীন পুঁথিসংগ্রহ প্রভৃতি কার্য্যেও হস্তক্ষেপ করিয়াছেন। এজন্য নিম্নলিখিত বিষয়গুলি ইহার উদ্দেশ্যের মধ্যে পরিগণিত হইয়াছে ;—

(১) আমাদের দেশের ভাষা, সাহিত্য, ইতিহাস, দর্শন প্রভৃতির উদ্ধার ও উন্নতির জন্য বিশেষ ছাত্র নিযুক্ত করিয়া অর্থ-সাহায্যের দ্বারা স্বাধীন চিন্তা ও মৌলিকতার উৎসাহ প্রদান করা, এবং

(২) মালদহ জেলার বিশেষ ভাষা ও সাহিত্যের প্রতি অনুরাগ জন্মাইয়া তাহার

গৌরব ও শ্রীবৃদ্ধির চেষ্টা করা—গম্ভীরার গান, বিষহরির গান, প্রাচীন পদ ও কবিতা প্রভৃতি স্থানীয় লোক-সাহিত্যের পুষ্টিসাধন করা।

সম্প্রতি ইহার অধীন "সাহিত্যালোচনা বিভাগ" নামে একটি স্বতন্ত্র বিভাগ স্থাপিত হইয়াছে। নিম্নলিখিত ব্যক্তিগণ এই সমিতির বিশেষ সভ্যরূপে নির্ব্বাচিত হইয়াছেন।

শ্রীরাধেশচন্দ্র শেঠ বি, এল্ — শ্রীরাধাকুমুদ মুখোপাধ্যায় এম্ এ রায়চাঁদ প্রেমচাঁদ স্কলার
শ্রীবিধুশেখর শাস্ত্রী — শ্রীঅতুলচন্দ্র গুপ্ত এম্ এ, বি এল্
শ্রীহরিদাস পালিত — শ্রীকুমুদনাথ লাহিড়ী
শ্রীবিপিনবিহারী ঘোষ বি এল্ (সম্পাদক)

এই সাহিত্যালোচনা বিভাগ হইতে নিম্নলিখিত পুস্তকগুলি এক বৎসরের মধ্যেই প্রকাশিত হইবে,

১। শ্রীরাজেন্দ্রনারায়ণ চৌধুরী, শিক্ষক—সানিহাটী জাতীয় বিদ্যালয়, ঢাকা—
মালদহ জেলার ভৌগোলিক-বিবরণ—প্রাথমিক বিদ্যালয়ের ব্যবহারের জন্য—৵৹

২। শ্রীবীরেন্দ্রনাথ দাসগুপ্ত, শিক্ষক—আদর্শ জাতীয় বিদ্যালয়, মালদহ—
প্রাচীন গ্রীসে প্রাকৃতিক বিজ্ঞান-চর্চ্চা—৵৹

৩। শ্রীহরিদাস পালিত (মালদহ জাতীয় শিক্ষাসমিতির ঐতিহাসিক অনুসন্ধানকারী)—
(ক) মালদহের গম্ভীরা—বাঙ্গালার ধর্ম্ম ও সামাজিক ইতিহাসের এক অধ্যায়।
(খ) মালদহের কৃষি, শিল্প ও বাণিজ্য।

৪। ৺রাধেশচন্দ্র শেঠ বি, এল্—(শ্রীব্যোমকেশ মুস্তফী সম্পাদিত) (ক) ঐতিহাসিক প্রবন্ধ
(খ) মালদহ-রত্নমালা—(প্রাচীন গৌড় ও পুণ্ড্রদেশের প্রসিদ্ধ নৃপতি, সাধু, ধর্ম্মপ্রচারক, বণিক্ প্রভৃতির সংক্ষিপ্ত বিবরণ)। বিদ্যালয়ের ব্যবহারের জন্য।
(গ) গণিত-শিক্ষক—নিম্নবিদ্যালয়ের শিক্ষকগণের জন্য
(ঘ) সেক শুভোদয়া—পাণ্ডুয়ার বড় দরগায় আবিষ্কৃত শাহ জালালুদ্দিন-তাব্রেজির জীবন-বৃত্তান্তমূলক সংস্কৃত গ্রন্থ, হলায়ুধ মিশ্র প্রণীত।

৫। শ্রীশরচ্চন্দ্র কাব্যস্মৃতিতীর্থ, শিক্ষক—আদর্শ জাতীয় বিদ্যালয়—
শ্লোকমালা—(সংস্কৃত ও বাংলা)। বিদ্যালয়ের ব্যবহারের জন্য

৬। শ্রীবিপিনবিহারী ঘোষ বি এল্—
মালদহে ঐতিহাসিক অনুসন্ধান-কার্য্যের সংক্ষিপ্ত পরিচয়

৭। শ্রীনলিনীরঞ্জন পণ্ডিত—কান্তকবি রজনীকান্ত—৸৹

৮। শ্রীভীমচন্দ্র চট্টোপাধ্যায় বিদ্যাভূষণ বি এ, বি এস্‌সি, অধ্যাপক, বেঙ্গল টেক্‌নিক্যাল ইন্‌ষ্টিটিউট্, কলিকাতা—(ক) The Economic Botany of India—২৲
(খ) অর্থকরী উদ্ভিদ্‌বিদ্যা

৯। শ্রীরাধাকুমুদ মুখোপাধ্যায় এম্ এ, প্রেমচাঁদ-রায়চাঁদ স্কলার, হেমচন্দ্র বসুমল্লিক-অধ্যাপক, জাতীয় শিক্ষা-পরিষৎ—(ক) অন্নসংস্থান—/৹
(খ) Educational Institution in Ancient India—৵৹
(গ) The Fundamental Geographical Unity of India—৵৹

১০। শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ, প্রেমচাঁদ রায়চাঁদ স্কলার, প্রিন্‌সিপাল রিপণ কলেজ কলিকাতা জগৎকথা (সরল পদার্থবিজ্ঞান)—বিদ্যালয়ের ব্যবহারের জন্য।

# সাহিত্য-পরিষদ্-গ্রন্থাবলী

( এই সকল গ্রন্থ পরিষৎ-কার্য্যালয়ে পাওয়া যায় )

১। কৃত্তিবাসী রামায়ণ—শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্, এ, বি, এল, সম্পাদক। (ক) অযোধ্যাকাণ্ড—মূল্য ।০ আনা। (খ) উত্তরকাণ্ড—মূল্য ১৲ টাকা। সভ্যগণের পক্ষে দুই খণ্ড একত্র ১৲ টাকা।

২। পীতাম্বর দাসের রসমঞ্জরী—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু সম্পাদিত, মূল্য ।৵০ আনা, ; সভ্যগণের পক্ষে ।০ আনা।

৩। বিজয় পণ্ডিতের মহাভারত—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু সম্পাদিত। মূল্য ১।০ টাকা, ; সভ্যগণের পক্ষে ১।০ আনা।

৪। শঙ্কর ও শাক্যমুনি—বিখ্যাত বেদান্তবিৎ পণ্ডিত শ্রীযুক্ত কালীবর বেদান্তবাগীশ লিখিত। মূল্য ৵০ আনা।

৫। বৌদ্ধধর্ম্ম—পরিষদের ভূতপূর্ব্ব সভাপতি শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর-রচিত প্রবন্ধ। মূল্য ৵০ আনা।

৬। রামায়ণ-তত্ত্ব—কুমার শ্রীযুক্ত অনাথকৃষ্ণ দেব বাহাদুর এই গ্রন্থের সঙ্কলন-কর্ত্তা। মূল্য প্রথম ভাগ ৸০ আনা, দ্বিতীয় ভাগ ৸০ আনা, সভ্যগণের পক্ষে দুই ভাগ একত্র ১।০ পাঁচ সিকা।

৭। বনমালী দাসের জয়দেব চরিত—পণ্ডিত শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী কর্ত্তৃক সম্পাদিত ও মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী কর্ত্তৃক লিখিত ভূমিকা সমেত। মূল্য ।০ আনা।

৮। ছুটিখানের মহাভারত—সম্পাদক পণ্ডিত শ্রীযুক্ত বিনোদবিহারী কাব্যতীর্থ এবং শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন বি, এ। বৃহৎ গ্রন্থ ; মূল্য ১৲ টাকা।

৯। জয়ানন্দের চৈতন্যমঙ্গল—সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ও ৺কালিদাস নাথ। মূল্য ৸০ আনা।

১০। মাণিক গাঙ্গুলির ধর্ম্মমঙ্গল—মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী ও শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন সম্পাদিত। মূল্য ১।০ টাকা।

১১। নরোত্তমের রাধিকার মানভঙ্গ—চট্টগ্রামনিবাসী মুন্সী আবদুল করিম সম্পাদিত। মূল্য ৶০ তিন আনা।

১২। কৃষ্ণরাম দত্তের রাধিকামঙ্গল—সম্পাদক চট্টগ্রামবাসী শ্রীযুক্ত রাজচন্দ্র দত্ত। মূল্য ।০ আনা।

১৩। গৌর-পদতরঙ্গিণী—৺জগদ্বন্ধু ভদ্র সম্পাদিত। মূল্য ২৲ টাকা মাত্র।

১৪। কাশী-পরিক্রমা—সচিত্র। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু। মূল্য ৸০ আনা।

১৫। ভাগবতাচার্য্যের কৃষ্ণপ্রেমতরঙ্গিণী—সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু। মূল্য ২৲ টাকা।

১৬। বাসুদেব ঘোষের পদাবলী—শ্রীমৃণালকান্তি ঘোষ সম্পাদিত। মূল্য ৶০ আনা।

১৭। নরহরির ব্রজপরিক্রমা—চিত্র ও মানচিত্র সহিত। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু। মূল্য ১৲ টাকা।

১৮। গীতায় ঈশ্বরবাদ—শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন-প্রণীত। মূল্য ১৲ টাকা, কাপড়ে বাঁধা ১।০ সিকা।

১৯। নব্য-রসায়নী বিদ্যা ও তাহার উৎপত্তি—শ্রীযুক্ত ডাক্তার প্রফুল্লচন্দ্র রায়, ডি এস্‌সি প্রণীত। মূল্য ॥৵০।

২০। রামরাম বসুর প্রতাপাদিত্য-চরিত্র—শ্রীযুক্ত নিখিলনাথ রায়,বি,এল্, সম্পাদিত। মূল্য ২।০ টাকা।

২১। শূন্যপুরাণ—রামাই পণ্ডিত প্রণীত ও শ্রীনগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব সম্পাদিত। মূল্য ৸০ আনা।

২২। মিলিন্দ পঞ্‌হো—অনুবাদক—পণ্ডিত শ্রীযুক্ত বিধুশেখর শাস্ত্রী। মূল্য ১।০ টাকা।

২৩। নরহরির নবদ্বীপ-পরিক্রমা—১ম খণ্ড। শ্রীনগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব সম্পাদিত। মূল্য ৸০ আনা।

২৪। বিদ্যাপতির পদাবলী—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত সম্পাদিত। মূল্য ৫৲ টাকা। সভ্যগণের ৬৪৲ টাকা।

২৫। বিক্রমপুরের ইতিহাস—শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ গুপ্ত প্রণীত। মূল্য ২॥০ আনা।

২৬। চাকমাজাতির ইতিহাস—শ্রীযুক্ত সতীশচন্দ্র ঘোষ প্রণীত। মূল্য ৩৲ টাকা।

২৭। ফরিদপুরের ইতিহাস—শ্রীযুক্ত আনন্দনাথ রায় প্রণীত, ১ম ভাগ। মূল্য ।৵০ আনা।

২৮। শতপথব্রাহ্মণ—১ম খণ্ড শ্রীযুক্ত বিধুশেখর শাস্ত্রী কর্ত্তৃক অনুদিত। মূল্য ৩৲ টাকা।

২৯। পরলোকগত চন্দ্রনাথ বসু (সচিত্র)—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ মিত্র এম, এ, প্রণীত। মূল্য ।০ আনা।

৩০। পরলোকগত কালীপ্রসন্ন বিদ্যাসাগর (সচিত্র) শ্রীযুক্ত চন্দ্রশেখর কর বিদ্যাবিনোদ বি, এ। মূল্য ।০ আনা।

৩১। বিষ্ণুমূর্ত্তি-পরিচয় (সচিত্র)—শ্রীযুক্ত বিনোদবিহারি কাব্যতীর্থ বিদ্যাবিনোদ প্রণীত। মূল্য ।৵০ আনা।

৩২। মায়াপুরী—শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ প্রণীত। মূল্য ।০ আনা।

# সূচী

## প্রথম খণ্ড



## দ্বিতীয় খণ্ড

## বিশেষ দ্রষ্টব্য

বঙ্গীয় সাহিত্য-পরিষদের প্রতিষ্ঠাতৃগণের ( ২০ পৃষ্ঠ ) তালিকা মুদ্রিত হইবার পরে জানা গিয়াছে যে ঐ তালিকায় কয়েকটি ভ্রম রহিয়াছে। পঞ্জিকার পরবর্ত্তী সংখ্যায় আমরা উহা সংশোধন করিয়া দিব।

# সাহিত্য-পরিষৎ-পঞ্জিকা

## ঊনবিংশ বর্ষ

১৩১৯ বঙ্গাব্দ, ১৮৩৪ শকাব্দ, ১৯১২-১৯১৩ খৃষ্টাব্দ

---

## দিন-পঞ্জিকা

### পর্ব্বদিন

প্রতি সপ্তাহে বৃহস্পতিবার এবং নিম্নোক্ত পর্ব্বদিন ব্যতীত প্রত্যহ সম্পাদক কর্ত্তৃক নির্দ্ধারিত সময়ে ( বেলা ২টা হইতে রাত্রি ৮টা পর্য্যন্ত ) সাহিত্য-পরিষদের কার্য্যালয় খোলা থাকিবে।

| | | | |
|---|---|---|---|
| নববর্ষ | ১ বৈশাখ | ঈদলফিতর | ২৮ ভাদ্র |
| সম্রাটের জন্মদিন | ২১ জ্যৈষ্ঠ | বড়দিন | ১০ পৌষ |
| রথযাত্রা | ৩২ আষাঢ় | মহরম | ৫ পৌষ |
| জন্মাষ্টমী | ১৯ ভাদ্র | | |
| দুর্গোৎসব | ১—১৫ই কার্ত্তিক | | |
| শ্যামাপূজা | ২৩ কার্ত্তিক | | |
| ভ্রাতৃদ্বিতীয়া | ২৫ কার্ত্তিক | | |
| কার্ত্তিকপূজা | ৩০ কার্ত্তিক | | |
| জগদ্ধাত্রীপূজা | ৩ অগ্রহায়ণ | | |
| সরস্বতীপূজা | ২৯ মাঘ | | |
| দোলযাত্রা | ৯ চৈত্র | | |
| মহাবিষুব-সংক্রান্তি | ৩১ চৈত্র | | |

## বৈশাখ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ |
| সোম | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ |
| মঙ্গল | ৩ | ১০ | ১৭ | ২৪ | |
| বুধ | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| বৃহস্পতি | ৫ | ১২ | ১৯ | ২৬ | |
| শুক্র | ৬ | ১৩ | ২০ | ২৭ | |
| শনি | ৭ | ১৪ | ২১ | ২৮ | |

## জ্যৈষ্ঠ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৬ | ১৩ | ২০ | ২ |
| সোম | | ৭ | ১৪ | ২১ | ২ |
| মঙ্গল | ১ | ৮ | ১৫ | ২২ | ২ |
| বুধ | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩ |
| বৃহস্পতি | ৩ | ১০ | ১৭ | ২৪ | ৩ |
| শুক্র | ৪ | ১১ | ১৮ | ২৫ | ৩ |
| শনি | ৫ | ১২ | ১৯ | ২৬ | |

## আষাঢ়

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ |
| সোম | ৩ | ১০ | ১৭ | ২৪ | ৩১ |
| মঙ্গল | ৪ | ১১ | ১৮ | ২৫ | ৩২ |
| বুধ | ৫ | ১২ | ১৯ | ২৬ | |
| বৃহস্পতি | ৬ | ১৩ | ২০ | ২৭ | |
| শুক্র | ৭ | ১৪ | ২১ | ২৮ | |
| শনি ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ | |

## শ্রাবণ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৫ | ১২ | ১৯ | ২ |
| সোম | | ৬ | ১৩ | ২০ | ২ |
| মঙ্গল | | ৭ | ১৪ | ২১ | ২ |
| বুধ | ১ | ৮ | ১৫ | ২২ | ২ |
| বৃহস্পতি | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩ |
| শুক্র | ৩ | ১০ | ১৭ | ২৪ | ৩ |
| শনি | ৪ | ১১ | ১৮ | ২৫ | |

## ভাদ্র

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ |
| সোম | ৩ | ১০ | ১৭ | ২৪ | ৩১ |
| মঙ্গল | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| বুধ | ৫ | ১২ | ১৯ | ২৬ | |
| বৃহস্পতি | ৬ | ১৩ | ২০ | ২৭ | |
| শুক্র | ৭ | ১৪ | ২১ | ২৮ | |
| শনি ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ | |

## আশ্বিন

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৬ | ১৩ | ২০ | ২ |
| সোম | | ৭ | ১৪ | ২১ | ২ |
| মঙ্গল | ১ | ৮ | ১৫ | ২২ | ২ |
| বুধ | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩ |
| বৃহস্পতি | ৩ | ১০ | ১৭ | ২৪ | |
| শুক্র | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| শনি | ৫ | ১২ | ১৯ | ২৬ | |

---

রঙ্গলাল বন্দ্যোপাধ্যায়ের মৃত্যু, ১লা বৈশাখ ১২৯৪
বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতিষ্ঠা, ১৭ই বৈশাখ ১৩০১
বিহারীলাল চক্রবর্ত্তীর জন্ম, ৮ই জ্যৈষ্ঠ ১২৪২
বিহারীলাল চক্রবর্ত্তীর মৃত্যু, ১১ই জ্যৈষ্ঠ ১৩০১
রজনীকান্ত গুপ্তের মৃত্যু, ৩০শে জ্যৈষ্ঠ ১৩০৭
অক্ষয়কুমার দত্তের জন্ম, ১লা শ্রাবণ ১২২১
রাজেন্দ্রলাল মিত্রের মৃত্যু, ১১ই শ্রাবণ ১২৯৮
কালীপ্রসন্ন ঘোষের মৃত্যু, ১৩ই শ্রাবণ ১৩১৪

হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের জন্ম, ৬ই বৈশাখ ১২৪৫
ভূদেব মুখোপাধ্যায়ের মৃত্যু, ১লা জ্যৈষ্ঠ ১৩০১
হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের মৃত্যু, ১০ই জ্যৈষ্ঠ ১৩১০
অক্ষয়কুমার দত্তের মৃত্যু, ১৪ই জ্যৈষ্ঠ ১২৯৩
মধুসূদন দত্তের মৃত্যু, ১৬ই আষাঢ় ১২৮০
Bengal Academy of Literature প্রতিষ্ঠা, ৮ই শ্রাবণ ১৩০০
ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মৃত্যু, ১৩ই শ্রাবণ ১২৯৮

## কার্ত্তিক

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৪ | ১১ | ১৮ | ২৫ |
| সোম | | ৫ | ১২ | ১৯ | ২৬ |
| মঙ্গল | | ৬ | ১৩ | ২০ | ২৭ |
| বুধ | | ৭ | ১৪ | ২১ | ২৮ |
| বৃহস্পতি | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ |
| শুক্র | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ |
| শনি | ৩ | ১০ | ১৭ | ২৪ | |

## অগ্রহায়ণ

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| রবি | | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ |
| সোম | | ৩ | ১০ | ১৭ | ২৪ | |
| মঙ্গল | | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| বুধ | | ৫ | ১২ | ১৯ | ২৬ | |
| বৃহস্পতি | | ৬ | ১৩ | ২০ | ২৭ | |
| শুক্র | | ৭ | ১৪ | ২১ | ২৮ | |
| শনি | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ | |

## পৌষ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৭ | ১৪ | ২১ | ২৮ |
| সোম | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ |
| মঙ্গল | ২ | ৯ | ১৬ | ২৩ | |
| বুধ | ৩ | ১০ | ১৭ | ২৪ | |
| বৃহস্পতি | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| শুক্র | ৫ | ১২ | ১৯ | ২৬ | |
| শনি | ৬ | ১৩ | ২০ | ২৭ | |

## মাঘ

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৬ | ১৩ | ২০ | ২৭ |
| সোম | | ৭ | ১৪ | ২১ | ২৮ |
| মঙ্গল | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ |
| বুধ | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ |
| বৃহস্পতি | ৩ | ১০ | ১৭ | ২৪ | |
| শুক্র | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| শনি | ৫ | ১২ | ১৯ | ২৬ | |

## ফাল্গুন

| | | | | | |
|---|---|---|---|---|---|
| রবি | | ৪ | ১১ | ১৮ | ২৫ |
| সোম | | ৫ | ১২ | ১৯ | ২৬ |
| মঙ্গল | | ৬ | ১৩ | ২০ | ২৭ |
| বুধ | | ৭ | ১৪ | ২১ | ২৮ |
| বৃহস্পতি | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ |
| শুক্র | ২ | ৯ | ১৬ | ২৩ | |
| শনি | ৩ | ১০ | ১৭ | ২৪ | |

## চৈত্র

| | | | | | | |
|---|---|---|---|---|---|---|
| রবি | | ৩ | ১০ | ১৭ | ২৪ | ৩১ |
| সোম | | ৪ | ১১ | ১৮ | ২৫ | |
| মঙ্গল | | ৫ | ১২ | ১৯ | ২৬ | |
| বুধ | | ৬ | ১৩ | ২০ | ২৭ | |
| বৃহস্পতি | | ৭ | ১৪ | ২১ | ২৮ | |
| শুক্র | ১ | ৮ | ১৫ | ২২ | ২৯ | |
| শনি | ২ | ৯ | ১৬ | ২৩ | ৩০ | |

---

দ্বারকানাথ বিদ্যাভূষণের মৃত্যু, ৮ই ভাদ্র ১২৯৩
দীনবন্ধু মিত্রের মৃত্যু, ১৬ই কার্ত্তিক ১২৮০
কেশবচন্দ্র সেনের মৃত্যু, ২৫শে পৌষ ১২৯০
ঈশ্বরচন্দ্র গুপ্তের মৃত্যু, ১০ই মাঘ ১২৬৫
মধুসূদন দত্তের জন্ম, ১২ই মাঘ ১২৩০
নবীনচন্দ্র সেনের জন্ম, ২৯শে মাঘ ১২৫৩
রাজেন্দ্রলাল মিত্রের জন্ম, ৫ই ফাল্গুন ১২২৮
জাতীয় শিক্ষা-পরিষৎ প্রতিষ্ঠা, ২৭শে ফাল্গুন ১৩১২
বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের মৃত্যু, ২৬শে চৈত্র ১৩০০

রজনীকান্ত গুপ্তের জন্ম, ২৯শে ভাদ্র ১২৫৬
প্যারীচাঁদ মিত্রের মৃত্যু, ২১শে অগ্রহায়ণ ১২৮৭
দেবেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু, ৬ই মাঘ ১৩১১
নবীনচন্দ্র সেনের মৃত্যু, ১০ই মাঘ ১৩১৫
গৌরীশঙ্কর ভট্টাচার্য্যের মৃত্যু, ২৫শে মাঘ ১২৬৫
ভূদেব মুখোপাধ্যায়ের জন্ম, ২রা ফাল্গুন ১২৩২
ঈশ্বরচন্দ্র গুপ্তের জন্ম, ২৫শে ফাল্গুন ১২১৮
রামনিধি গুপ্তের মৃত্যু, ২১শে চৈত্র ১২৪৫

# In the matter of Act XXI of 1860 of the Acts of the Viceroy and Governor General of India in Council being an Act for the Registration of Literary Scientific and Charitable Societies.

AND

# In the matter of the Bangiya Sahitya Parishad.

## MEMORANDUM OF ASSOCIATION.

1. The name of the Association is Bangiya Sahitya Parishad.
2. The objects for which the Association is established are :—

(*a*) The cultivation encouragement and improvement of the Bengali language and literature by the following and if and when necessary by other means namely

(1) The compilation and publication of a Grammar and a Dictionary of the Bengali language (2) the compilation coinage and publication of scientific philosophical and other technical terms in Bengali (3) the collection acquisition and publication of old Bengali manuscripts (4) the translation into Bengali of standard books and publications in other languages and the publication of such translations (5) the study and cultivation of philosophy, history, science, poetry and all other forms of literature and the publication of useful books and pamphlets thereon and (6) the publication of a periodical Journal in Bengali to be entitled "The Sahitya Parishad Patrika."

(*b*) The holding and management of all funds or funds raised for the objects aforesaid.

(*c*) The purchase or acquisition on lease or in exchange or on hire or otherwise of any real or personal property and any rights or privileges necessary or convenient for the purposes of the Association.

(*d*) The sale improvement management and development of all or any part of the property of the Association.

(*e*) The doing of all such things as are incidental or conducive to the attainment of the objects aforesaid or any of them.

3. The names addresses and occupations of the persons who are members of and form the Executive Committee or Governing body of the said Association are as follows :—

1. **Babu Dwijendra Nath Tagore**
*President,*
*Zemindar of No. 6, Dwarkanath Tagore's Lane, Calcutta.*

*Vice-Presidents:*

2. **Rai Kali Prosanna Ghose Bahadur**
*Land-holder of Armanitolla, Dacca.*
3. **Babu Akhoy Chunder Sircar**
*Land-holder of Kadamtolla Chinsura, District Hooghly.*
4. **Mohamahopadhya Hara Prosad Shashtri**
*Professor Presidency College of 48/1, Harrison Road, Calcutta.*
5. **Babu Nagendranauth Vasu**
*Land-holder and Author of No. 14, Telipara Lane, Calcutta,*
6. ,, **Chandranath Basu**
*Bengali Translator Government of Bengal of no. 5, Rughunath Chatterjees Lane.*
7. ,, **Rajendra Chandra Shastri**
*Bengal Librarian of no. 30, Tarruck Chatterjees Lane.*
8. ,, **Rajani Kanto Gupta**
*Land-holder and Author of No 28 16. Akhil Mistry's Lane.*
9. ,, **Surrut Chunder Sircar**
*Land-holder of no. 77 1, Muktaram Babu's Street.*
10. **Roy Jotindra nath Chowdhury**
*Zeminder of Burraha Nagore.*
11. **Babu Monamohun Basu**
*Land-holder and Author of no. 203/2, Cornwallis Street.*
12. ,, **Gopaul Chunder Mukhapadhya**
*Land-holder and Author of No. 40, Sunkur Haldar's Lane.*
13. ,, **Shiba Prosunna Bhuttacharjee**
*Vakil High Court of No. 13, Punchanuntolla Lane.*
14. ,, **Suresh Chunder Somajputty**
*Editor Sahitya Magazine of No. 50 Hurry Ghose's Street.*
15. ,, **Jogendra Nath Bidyabhusan**
*Deputy Magistrate Faridpore.*
16. ,, **Gobindo Lal Dutt**
*Land-holder of No. 18, Akroor Dutt's Lane.*
17. **Babu Jogneswar Bundopadhya**
*Author and Editor of No. 1, Sreenath Dass' Barrack.*

18. **Babu Herendra Nath Dutt**
*Secretary,*
*Solicitor High Court of no. 139, Cornwallis Street.*

19. ,, **Pratul Chunder Basu**
*Assistant Secretary,*
*Land-holder of No. 12, Nababdi Ostagar's Lane.*

20. ,, **Chundy Churun Bandopadhya**
*Assistant Secretary,*
*Author of No. 18, Ram Shaha's Lane.*

21. ,, **Charu Chundra Ghose**
*Treasurer.*
*Land-holder of No. 7, Nobin Sircar's Lane.*

4. The income and property of the association whence soever derived shall be applied solely towards the promotion of the objects of the association and set forth in this memorandum of Association and no portion thereof shall be paid or transferred directly or indirectly by way of dividend bonus or otherwise howsoever by way of profits to the persons who at any time are or have been members of the association or to any of them or to any person claiming through any of them. Provided that nothing herein contained shall prevent the payment in good faith of remuneration to any officers or servants of the association or to any member thereof or other person in return for any services rendered to the association.

5. If upon the dissolution of the association there shall remain after the satisfaction of all its debts and liabilities any property whatsoever the same shall not be paid to or distributed among the members of the association or any of them but shall be given or transferred to some other association or associations Institution or Institutions having objects similar to the objects of this association to be determind by the votes of not less than three-fifth of the members present personally or by proxy at the time of the dissolution or in default thereof by such Judge of the High Court of Judicature at Fort William in Bengal as may have acquired Jurisdiction in the matter.

A copy of the Rules and Regulations of the said Bangiya Sahitya Parishad is filed with this memorandum of Association and the undersigned being three of the members of the Governing body of the said association do hereby certify that such copy of such rules and regulations is a correct copy of the rules and regulations of the said Bangiya Sahitya Parishad.

As witness our several and respective hands and signature thi

Witness to the signatures.
Herendra nath Datta
Solr. *Calcutta.*

Amrita Krishna Mullick,
*Pleader, Shampukur Calcutta.*
Siba Prasanna Bhattacharjee,
*Pleader, 33, Punchanantola Calcutta.*
N. K. Basu,
*Magistrate, Rajshye.*
Chuni laul Bose,
*Chemical Examiner, Mahendra Bose's Lane Calcutta.*
Hari dev Shastri,
*Professor, Bishop's College, Ballygunj Calcutta.*
Roy Yatindra Nath Chodhury,
*Zemindar, Baranuggur, 24 Pergunnas.*
Hara prosad Shastri,
*Professor, Naihati, 24 Pergunnas.*
Dijendra nath Tagore,
*Zemindar, 6, Dwarkanath Tagore's Street, Calcutta.*
Rajani Kanta Gupta,
*Author, 28/16, Akhil Mistrie's Lane, Calcutta.*
Suresh Chandra Samajpati,
*Editor, 50, Hari Ghose's Street.*
Nagendra nath Vasu,
*Editor, 14, Telipara Lane Shampukur.*

No. I.

Bangiya Sahitya Parisad
In the Matter of Act XXI
of 1860
and
In the Matter of the Bangiya
Sahitya Parishad.
Memorandum
of
Association
Filed and Registered by me
as no. 1 of 1899—1900.
This 14th April 1899
(Registrar of Companies under)
Act VI of 1832.
Sd. Pratapa Chandra Ghosha
*Registrar of Companies.*
15-4-99.

# বঙ্গীয়-সাহিত্য-পরিষদের
# নিয়মাবলী

———*———

### উদ্দেশ্য ও নাম

১। বিবিধ উপায়ে বাঙ্গালা-ভাষা ও বাঙ্গালা-সাহিত্যের অনুশীলন এবং উন্নতি-সাধনই পরিষদের উদ্দেশ্য।

**সভার নাম বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ**

### উদ্দেশ্য-সাধনের উপায়

২। এই সভার উদ্দেশ্য-সাধনার্থ নিম্ন-লিখিত ও আবশ্যক হইলে তদতিরিক্ত উপায়-সমূহ অবলম্বিত হইবে, যথা ;—

(ক) বাঙ্গালা-ভাষার ব্যাকরণ ও অভিধান সঙ্কলন

(খ) বৈজ্ঞানিক ও দার্শনিক শব্দের পরিভাষা সঙ্কলন

(গ) প্রাচীন বাঙ্গালা-কাব্যাদির সংগ্রহ ও প্রকাশ

(ঘ) ভাষান্তর হইতে উৎকৃষ্ট গ্রন্থাদির অনুবাদ ও প্রকাশ

(ঙ) দর্শন, বিজ্ঞান, ইতিহাস, কাব্য প্রভৃতি সকলপ্রকার সাহিত্যের আলোচনা ও সেই সেই বিষয়ে উৎকৃষ্ট গ্রন্থাদির প্রকাশ

(চ) "সাহিত্য-পরিষৎ-পত্রিকা" নামে বাঙ্গালা ভাষায় একখানি সাময়িক পত্রিকা প্রচার।

### সভার মুখপত্র

৩। সাহিত্য-পরিষদের উদ্দেশ্যানুযায়ী প্রবন্ধ সাহিত্য-পরিষৎ-পত্রিকায় প্রকাশিত হইবে। কোন প্রবন্ধে কোনরূপ মৌলিক অনুসন্ধানের বা আলোচনার পরিচয় না থাকিলে, সে প্রবন্ধ এই পত্রিকায় প্রকাশিত হইবে না।

(ক) কার্য্য-নির্ব্বাহক-সমিতির সম্মতি ভিন্ন ইহাতে কোন জীবিত গ্রন্থকারের গ্রন্থাদির আলোচনা হইবে না।

### ভাষা

৪। পরিষদের পঠিতব্য-প্রবন্ধ বাঙ্গালা-ভাষাব্যতীত অন্য ভাষায় লিখিত হইবে না। সভাপতি মহাশয়ের বিশেষ অনুমতি ব্যতীত পরিষদের কোন অধিবেশনে অন্য ভাষাতে কোনরূপ আলোচনা হইতে পারিবে না।

### পরিষদের গঠন

৫। নিম্নোক্ত কয়েক শ্রেণীর সদস্য লইয়া বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ গঠিত হইবে। যথা ;—

১। বিশিষ্ট-সদস্য
২। আজীবন-সদস্য
৩। অধ্যাপক-সদস্য
৪। সাধারণ-সদস্য
৫। সহায়ক-সদস্য

### বিশিষ্ট-সদস্য

৬। দেশ-বিদেশে সাহিত্য-ক্ষেত্রে বিশেষ-ভাবে লব্ধপ্রতিষ্ঠ ব্যক্তিগণ পরিষদের বিশিষ্ট-সদস্য নির্ব্বাচিত হইতে পারিবেন।

(ক) নির্ব্বাচন-প্রণালী—অন্যূন পাঁচজন সদস্য পত্রদ্বারা ঐরূপ কোন একজনের নাম বিশিষ্ট সদস্যরূপে প্রস্তাব করিয়া সম্পাদককে জানাইলে, সম্পাদক কার্য্য-নির্ব্বাহক-সমিতির আদেশ লইয়া প্রস্তাবিত ব্যক্তির নাম পরিষদের সকল সদস্যের নিকট নির্ব্বাচনার্থ পাঠাইয়া দিবেন এবং মতামত পাঠাইবার সময় নির্দ্দেশ করিয়া দিবেন। নির্দ্দিষ্ট সময়ের মধ্যে পরিষদের সমস্ত সদস্যের অন্যূন এক চতুর্থাংশের মতামত না আসিলে নির্ব্বাচন স্থগিত থাকিবে। নতুবা যতগুলি মতামত পাওয়া যাইবে, তন্মধ্যে যদি অন্যূন ত্রিচতুর্থাংশের সম্মতি থাকে, তাহা হইলে, প্রস্তাবিত ব্যক্তি বিশিষ্ট সদস্যরূপে গৃহীত হইবেন এবং সম্পাদক তাঁহার নির্ব্বাচন-সংবাদ পরবর্ত্তী বার্ষিক অধিবেশনে বিজ্ঞাপিত করিবেন।

(খ) বার্ষিক অধিবেশন ভিন্ন অন্য সময়ে কোন বিশিষ্ট-সদস্য নির্ব্বাচিত হইবেন না।

(গ) বিশিষ্ট-সদস্য নির্ব্বাচনের প্রস্তাব ১লা ফাল্গুনের পূর্ব্বে সম্পাদকের নিকট পাঠাইতে হইবে।

(ঘ) এক পত্রে একাধিক ব্যক্তির নাম প্রস্তাবিত হইতে পারিবে না।

৭। বিশিষ্ট-সদস্যের সংখ্যা ১৫ জনের অধিক হইবে না।

### আজীবন-সদস্য

৮। যাঁহারা পরিষদের স্থায়ী ধনভাণ্ডারের জন্য এককালে অন্যূন ৫০০৲ টাকা কার্য্য-নির্ব্বাহক-সমিতির হস্তে দান করিবেন, তাঁহারা পরিষদের আজীবন-সদস্য গণ্য হইবেন।

(ক) নির্ব্বাচন-প্রণালী—কার্য্য-নির্ব্বাহক-সমিতি কাহারও নিকট ঐরূপ দান গ্রহণ করিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতির আদেশক্রমে সম্পাদক পরবর্ত্তী মাসিক অধিবেশনে সেই দান ঘোষণা করিয়া দাতাকে আজীবন-সদস্য-শ্রেণীভুক্ত করিয়া লইবেন।

(খ) এই নিয়ম প্রণয়নের পূর্ব্বে যাঁহারা পরিষদের স্থায়ী-ধনভাণ্ডারে এককালে অন্যূন ৫০০৲ পাঁচশত টাকা দান করিয়াছেন, তাঁহারাও অতঃপর আজীবন-সদস্য শ্রেণীভুক্ত হইবেন।

### অধ্যাপক-সদস্য

৯। চতুষ্পাঠীর লব্ধপ্রতিষ্ঠ অধ্যাপকগণ পরিষদের অধ্যাপক-সদস্য নির্ব্বাচিত হইতে পারিবেন।

(ক) নির্ব্বাচন-প্রণালী—কোন অধ্যাপকের নাম সমস্ত কার্য্য-নির্ব্বাহক-সমিতির অর্দ্ধাধিক সভ্যের অনুমোদন ক্রমে পরিষদের কোন মাসিক অধিবেশনে সম্পাদক কর্তৃক প্রস্তাবিত এবং যথারীতি সমর্থিত ও অনুমোদিত হইলে, প্রস্তাবিত ব্যক্তি অধ্যাপক-সদস্যের শ্রেণীভুক্ত হইবেন।

১০। অধ্যাপক-সদস্যের সংখ্যা ২৫ জনের অধিক হইবে না।

### সাধারণ-সদস্য

১১। বাঙ্গালা-সাহিত্যানুরাগী ব্যক্তিমাত্রই পরিষদের সাধারণ-সদস্য নির্ব্বাচিত হইতে পারিবেন।

(ক) নির্ব্বাচন-প্রণালী—কোনও মাসিক অধিবেশনে যে কোন সদস্য পূর্ব্বোক্তরূপ কোন ব্যক্তির নাম সদস্যরূপে নির্ব্বাচনার্থ প্রস্তাব করিবেন ; অন্য কোন উপস্থিত সদস্য তাহার সমর্থন ও সভা তাহা অনুমোদন করিলে, প্রস্তাবিত ব্যক্তি এই পরিষদের সাধারণ সদস্যের শ্রেণীভুক্ত হইবেন।

(খ) ব্যক্তি-বিশেষের নির্ব্বাচনে সভায় উপস্থিত কোন সদস্য আপত্তি করিলে, সে সভায় তাঁহার নির্ব্বাচন বন্ধ থাকিবে। পরে কার্য্য-নির্ব্বাহক-সমিতি সে সম্বন্ধে বিবেচনা করিয়া পরবর্ত্তী কোন মাসিক অধিবেশনে তাঁহার নির্ব্বাচনের প্রস্তাব পুনরায় উপস্থিত করিবেন ও সভাপতি আবশ্যক বোধ করিলে ব্যালটদ্বারা নির্ব্বাচনের ব্যবস্থা করিবেন।

১২। প্রত্যেক সাধারণ সদস্যকে প্রবেশিকা ১৲ টাকা এবং অন্যূন ॥০ হিসাবে মাসিক চাঁদা দিতে হইবে।

১৩। নির্ব্বাচন-সংবাদ-প্রাপ্তির পর দুইমাস মধ্যে নির্ব্বাচিত ব্যক্তিকে প্রবেশিকা ১৲ এক টাকা পাঠাইয়া দিতে হইবে। উহা প্রাপ্তির পর, তিনি সাধারণ-সদস্য-শ্রেণীভুক্ত হইবেন এবং সদস্যের সকল অধিকার প্রাপ্ত হইবেন।

১৪। কোন ব্যক্তি সাধারণ-সদস্যপদ পরিত্যাগের পর যদি পুনরায় সাধারণ-সদস্য নির্ব্বাচিত হন, তাহা হইলে, তাঁহাকে প্রবেশিকা দিতে হইবে না ; কিন্তু পূর্ব্বের চাঁদা বাকি থাকিলে, তাহা সমস্ত শোধ করিতে হইবে। কার্য্য-নির্ব্বাহক-সমিতি স্থলবিশেষে বাকি চাঁদা সম্পূর্ণ বা আংশিক ভাবে ত্যাগ করিতে পারিবেন।

### সহায়ক-সদস্য

১৫। যাঁহারা এই পরিষদের উদ্দেশ্যের অনুকূল কার্য্য করিয়া এই পরিষদের উপকার করিয়া থাকেন, তাঁহারা সহায়ক-সদস্য নির্ব্বাচিত হইতে পারিবেন।

(ক) নির্ব্বাচন-প্রণালী—সম্পাদক কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমোদন-ক্রমে ঐরূপ ব্যক্তির নাম সহায়ক-সদস্যরূপে বার্ষিক অধিবেশনে প্রস্তাব করিবেন এবং তাহা যথারীতি সমর্থিত এবং অনুমোদিত হইলে, প্রস্তাবিত ব্যক্তি সহায়ক-সদস্য-শ্রেণীভুক্ত হইবেন।

১৬। সহায়ক-সদস্যের সংখ্যা ২৫ জনের অধিক হইবে না।

১৭। সহায়ক-সদস্যগণ পাঁচ বৎসরের জন্য নির্ব্বাচিত হইবেন। তৎপরে তাঁহারা পুনর্নির্ব্বাচিত হইতে পারিবেন।

### সদস্যগণের অধিকার

১৮। সাধারণ সদস্য ব্যতীত অপর কোন শ্রেণীর সদস্য মাসিক চাঁদা দিতে বাধ্য থাকিবেন না।

১৯। সাহিত্য-পরিষৎ-পত্রিকা সকল সদস্যই বিনামূল্যে প্রাপ্ত হইবেন।

২০। নূতন সদস্যগণ স্ব স্ব সদস্যপদগ্রহণের পর হইতে পরিষৎ-পত্রিকার প্রকাশিত সংখ্যা পাইবেন এবং সদস্যশ্রেণীভুক্ত হইবার পূর্ব্ববর্ত্তী কালের পত্রিকা অর্দ্ধমূল্যে পাইবেন।

২১। পরিষৎ-প্রকাশিত অন্যান্য গ্রন্থ সদস্যগণ কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারিত মূল্যে পাইবেন।

২২। সম্পাদকের নিকট পত্র লিখিয়া বা কার্য্যালয়ে উপস্থিত হইয়া পরিষদের অবস্থা, বিধিব্যবস্থা এবং অন্যান্য সংবাদ জ্ঞাত হইবার এবং কার্য্যালয়ে স্বয়ং আসিয়া সম্পাদকের সম্মতিক্রমে হিসাব ও অন্যান্য খাতাপত্র দেখিবার অধিকার সকল সদস্যেরই থাকিবে।

২৩। যে সকল সদস্যের কার্ত্তিক মাসের পূর্ব্ব হইতে চাঁদা বাকি পড়িবে, চাঁদা শোধ না হওয়া পর্য্যন্ত তাঁহারা কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্যপদ প্রার্থী হইতে পারিবেন না।

### বান্ধব

২৪। যাহারা পরিষদের উপকারার্থ এককালে অন্যূন পাঁচ হাজার টাকা বা তত্তুল্য কোন দান করিবেন, তাঁহারা এই পরিষদের বান্ধব বলিয়া গণ্য হইবেন ও তাঁহারা সদস্যগণের যাবতীয় অধিকার প্রাপ্ত হইবেন।

(ক) কাহারও নিকট হইতে ঐরূপ কোন দান এককালে প্রাপ্ত হইলে, সম্পাদক কার্য্য-নির্ব্বাহক-সমিতির আদেশক্রমে দাতার নাম পরিষদের কোন মাসিক অধিবেশনে ঘোষণা করিয়া দাতাকে বান্ধবশ্রেণীভুক্ত করিয়া লইবেন।

(খ) এই নিয়ম প্রণয়নের পূর্ব্বে যে সমস্ত উপকারী ব্যক্তির নিকট এইরূপ দান এককালে পাওয়া গিয়াছে, তাঁহারাও পরিষদের বান্ধব বলিয়া গণ্য হইবেন।

### কার্য্য-নির্ব্বাহক-সমিতি

২৫। পরিষদের সমস্ত কার্য্য নির্ব্বাহার্থ একটি কার্য্য-নির্ব্বাহক-সমিতি থাকিবে।

২৬। কতিপয় কর্ম্মাধ্যক্ষ ও কতিপয় নির্ব্বাচিত সদস্য লইয়া এই কার্য্য-নির্ব্বাহক-সমিতি গঠিত হইবে। প্রতি বৎসর বার্ষিক অধিবেশনে এই কার্য্য নির্ব্বাহক সমিতির গঠন হইবে।

২৭। পরিষদের বিভিন্ন কার্য্য-নির্ব্বাহের জন্য নিম্নলিখিত ১৬ জন কর্ম্মাধ্যক্ষ সদস্যগণ মধ্য হইতে নির্ব্বাচিত হইবেন। ইঁহারা সকলেই কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্য বলিয়া গণ্য হইবেন।

যথা—

| | |
|---|---|
| সভাপতি ... ... ... ... | ১ জন |
| সহকারী সভাপতি ... ... ... | ৪ জন |
| সম্পাদক ... ... ... ... | ১ জন |
| সহকারী সম্পাদক ... ... ... | ৫ জন |
| কোষাধ্যক্ষ ... ... ... ... | ১ জন |
| গ্রন্থাধ্যক্ষ ... .. ... .. | ১ জন |
| চিত্রশালাধ্যক্ষ ... ... ... ... | ১ জন |
| ছাত্রাধ্যক্ষ ... ... ... ... | ১ জন |
| পত্রিকাধ্যক্ষ ... ... ... ... | ১ জন |
| | ১৬ জন |

২৮। কর্ম্মাধ্যক্ষগণের নির্ব্বাচন-প্রণালী—কার্য্য-নির্ব্বাহক-সমিতি প্রতি বৎসর আগামী বৎসরের জন্য ১৬ জন কর্ম্মাধ্যক্ষের নাম বার্ষিক অধিবেশনে উপস্থিত করিবেন এবং যথারীতি সমর্থনের এবং উপস্থিত সদস্যগণ কর্ত্তৃক অনুমোদনের পর তাঁহারা নির্ব্বাচিত হইবেন।

(ক) যদি কোন সদস্য কোন কর্ম্মাধ্যক্ষের পদে কোন নাম প্রস্তাবের ইচ্ছা করেন, তবে তাঁহার নাম এবং যে পদে তাঁহাকে নিযুক্ত করিতে চাহেন, তাহা পত্রদ্বারা ১লা চৈত্রের পূর্ব্বে সম্পাদককে জানাইবেন। কার্য্য-নির্ব্বাহক-সমিতি প্রস্তাবিত নামগ্রহণে অসমর্থ হইলে, প্রস্তাবককে সেই সংবাদ দেওয়া হইবে। তথাপি যদি তিনি বার্ষিক অধিবেশনে তাঁহার প্রস্তাবিত নাম উপস্থাপিত করিতে ইচ্ছা করেন, তাহা হইলে, ১লা বৈশাখের পূর্ব্বে, পত্রদ্বারা সম্পাদককে জানাইবেন। সম্পাদক বার্ষিক অধিবেশনের বিজ্ঞাপন-পত্রে তৎকর্ত্তৃক এই প্রস্তাবের উল্লেখ করিবেন। বার্ষিক অধিবেশনে প্রথমে কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্ব্বাচিত কর্ম্মাধ্যক্ষগণের নাম যথারীতি প্রস্তাবিত ও সমর্থিত হইলে পর, অন্য নামের প্রস্তাবকর্ত্তা স্বয়ং উপস্থিত হইয়া বা প্রতিনিধি দ্বারা তাঁহার প্রস্তাবিত নাম উপস্থিত করিতে পারিবেন এবং তাহা উপস্থিত কোন সদস্য কর্ত্তৃক সমর্থিত হইলে, ব্যালট্‌দ্বারা নির্ব্বাচনের ব্যবস্থা হইবে। এইরূপে প্রত্যেকের নির্ব্বাচনকালে ব্যালট্‌দ্বারা যতগুলি মত পাওয়া যাইবে, তাহার অর্দ্ধাধিক মত যিনি পাইবেন, তিনি নির্ব্বাচিত হইবেন এবং কাহারও পক্ষে অর্দ্ধাধিক মত না পাওয়া পর্য্যন্ত যিনি ব্যালটে সর্ব্বাপেক্ষা অল্পসংখ্যক মত পাইয়াছেন, তাঁহার নাম বর্জ্জন করিয়া পুনরায় ব্যালট্ লওয়া হইবে।

২৯। এই নিয়মাবলী প্রণয়নের পর সম্পাদক ব্যতীত অপর কোন কর্ম্মাধ্যক্ষের পদে কোন ব্যক্তি উপর্য্যুপরি পাঁচ বৎসরের অধিক কালের জন্য নির্ব্বাচিত হইতে পারিবেন না।

৩০। বৎসরের মধ্যে কোন কারণে কোন কর্ম্মাধ্যক্ষের পদ শূন্য হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাঁহার পদে নূতন ব্যক্তিকে নির্ব্বাচন করিয়া পরবর্ত্তী মাসিক অধিবেশনে তাহা বিজ্ঞাপিত করিবেন।

৩১। পরিষদের ২০ জন সদস্য কার্য্য-নির্ব্বাহক-সমিতির 'সভ্য'-রূপে নির্ব্বাচিত হইবেন। তন্মধ্যে ১৬ জন সমুদয় সদস্যের মতানুসারে নির্ব্বাচিত হইবেন এবং অপর ৪ জন পরিষৎ-শাখা সমূহের প্রতিনিধিস্বরূপ শাখাসমূহের কার্য্য-নির্ব্বাহক-সমিতি দ্বারা নির্ব্বাচিত হইবেন।

(ক) পূর্ব্বোক্ত ১৬ জন সদস্যের নির্ব্বাচন নিম্নোক্ত প্রণালীতে হইবে:—ফাল্গুন মাসের প্রথমার্দ্ধের মধ্যে সম্পাদক পরিষদের প্রত্যেক সদস্যকে পত্র দ্বারা জিজ্ঞাসা করিবেন যে, তিনি কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্য হইতে সম্মত আছেন কি না। যাঁহারা সম্পাদকের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে পত্র দ্বারা সম্মতি জ্ঞাপন করিবেন, সম্পাদক ২৩ নিয়মের প্রতি দৃষ্টি রাখিয়া তাঁহাদের নামের তালিকা প্রস্তুত করিবেন এবং চৈত্রের প্রথম সপ্তাহের মধ্যে প্রতি সদস্যের নিকট উক্ত তালিকা এই প্রার্থনাসহ প্রেরণ করিবেন যে, প্রত্যেক সদস্য ঐ তালিকার মধ্যে অনধিক ১৬ জনের নির্ব্বাচন করিয়া তাঁহাদের নামের পার্শ্বে নিজ নাম স্বাক্ষর করিয়া সম্পাদকের নির্দ্দিষ্ট সময়ের মধ্যে সম্পাদককে পাঠাইয়া দিবেন। ঐ সকল

পত্র হইতে প্রত্যেকের ভোটের সমষ্টি গণনা করিয়া ভোটের সংখ্যার ক্রম-অনুসারে সম্পাদক ষোল জনের নাম বাছিয়া লইয়া বার্ষিক অধিবেশনে তাঁহাদিগকেই নির্ব্বাচিত বলিয়া বিজ্ঞাপিত করিবেন। যদি একাধিক ব্যক্তির সমান ভোট পাইয়া ষোড়শ স্থান গ্রহণের সম্ভাবনা ঘটে, তাহা হইলে, উপস্থিত সদস্যগণ সেই কয় ব্যক্তির মধ্যে পুনর্নির্ব্বাচন দ্বারা ষোড়শ স্থান পূরণ করিবেন।

(খ) পরিষৎ-শাখাসমূহের প্রতিনিধি-নির্ব্বাচন-প্রণালী:—ফাল্গুন মাসের প্রথমার্দ্ধের মধ্যে প্রত্যেক পরিষৎ-শাখার সম্পাদককে এই অনুরোধসহ সম্পাদক পত্র লিখিবেন, যেন ঐ শাখার কার্য্য-নির্ব্বাহক-সমিতি নির্দ্দিষ্ট সময়ের মধ্যে স্বকীয় প্রতিনিধি-স্বরূপ একজন সদস্যের নাম পাঠাইয়া দেন। এইরূপে যতগুলি নাম পাওয়া যাইবে, সম্পাদক সেই সকল নামের তালিকা প্রত্যেক পরিষৎ-শাখার সম্পাদকের নিকট প্রেরণ করিবেন। প্রত্যেক পরিষৎ-শাখার কার্য্য-নির্ব্বাহক-সমিতি এই তালিকাভুক্ত অনধিক চারিজনকে নির্ব্বাচিত করিবেন। শাখা-সম্পাদক উক্তরূপে নির্ব্বাচিত ব্যক্তিগণের নামের পার্শ্বে নাম স্বাক্ষর করিয়া, নির্দ্দিষ্ট সময়ের মধ্যে পরিষৎ-সম্পাদকের নিকট প্রেরণ করিবেন। পরিষৎ-সম্পাদক ভোটের সংখ্যাক্রম-অনুসারে চারিজনের নাম বার্ষিক অধিবেশনে বিজ্ঞাপিত করিলে, তাঁহারা শাখাসমূহের প্রতিনিধিস্বরূপে মূল-পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্য বলিয়া গণ্য হইবেন। মূল-পরিষদের সদস্য না হইলে, অপর কেহ পরিষৎ-শাখার প্রতিনিধিরূপে নির্ব্বাচিত হইতে পারিবেন না।

(গ) বৎসরের মধ্যে কার্য্য-নির্ব্বাহক-সমিতির কোন সভ্যের পদ শূন্য হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি যথাসময়ে স্বয়ং তাহা পূর্ণ করিয়া লইবেন।

### কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিকার

৩২। পরিষদের সমস্ত কার্য্যই সাধারণতঃ কার্য্য-নির্ব্বাহক-সমিতির কর্তৃত্বে ও নির্দ্দেশে নির্ব্বাহিত হইবে।

৩৩। পরিষদের আয়-ব্যয়-সম্বন্ধে সমস্ত কর্তৃত্ব কার্য্য-নির্ব্বাহক-সমিতির উপর ন্যস্ত থাকিবে।

(ক) ভিন্ন ভিন্ন উদ্দেশ্য-সাধনের জন্য পরিষদের যে সকল বিভিন্ন তহবিল থাকিবে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি সেই সকল তহবিলের রক্ষা ও হিসাবাদি সংক্রান্ত যাবতীয় ব্যবস্থা করিবেন এবং আবশ্যক বোধ করিলে, বিভিন্ন তহবিলের নিমিত্ত বিভিন্ন কোষাধ্যক্ষ নিযুক্ত করিতে পারিবেন।

(খ) বার্ষিক অধিবেশনের পূর্ব্বে আগামী বৎসরের জন্য কার্য্য-নির্ব্বাহক-সমিতি আয়-ব্যয়ের আনুমানিক তালিকা (বজেট) প্রস্তুত করিবেন এবং তাহা অনুমোদনার্থ বার্ষিক অধিবেশনে উপস্থাপিত করিবেন।

(গ) প্রতি বৎসর আশ্বিন মাসের পর কার্য্য-নির্ব্বাহক-সমিতি উক্ত আনুমানিক তালিকার (বজেটের) সংস্কারসাধন করিবেন এবং এই সংস্কার পরবর্ত্তী মাসিক অধিবেশনে বিজ্ঞাপিত করিবেন।

(ঘ) উক্ত আনুমানিক হিসাবের তালিকার অতিরিক্ত কোন ব্যয় আবশ্যক হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমোদনক্রমে তাহা সম্পাদিত হইবে।

(ঙ) আবশ্যক হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি কোন বিশেষস্থলে কোন সদস্যের বাকি চাঁদা সম্পূর্ণ বা আংশিকভাবে ত্যাগ করিতে পারিবেন।

৩৪। কার্য্য-নির্ব্বাহক-সমিতি পরিষদের সমস্ত সম্পত্তি ও দলিলাদি রক্ষার সমুচিত ব্যবস্থা করিবেন।

৩৫। কর্ম্মাধ্যক্ষদিগের কার্য্যপ্রণালী ও বিশেষ বিশেষ অধিকার কার্য্য-নির্ব্বাহক-সমিতি নির্দ্দেশ করিয়া দিবেন।

৩৬। কার্য্য-নির্ব্বাহক-সমিতি পরিষদের বেতনভোগী কর্ম্মচারিগণের এবং কার্য্যালয়-সংক্রান্ত যাবতীয় নিয়ম নির্দ্দেশ করিয়া দিবেন।

(ক) পরিষদের কার্য্য সুচারুরূপে নির্ব্বাহ করিবার জন্য কার্য্য-নির্ব্বাহক-সমিতি আবশ্যকমত উপযুক্ত বেতনে কর্ম্মচারী নিযুক্ত করিতে ও তাঁহাদিগকে কর্ম্মচ্যুত করিতে পারিবেন। এরূপস্থলে কার্য্য-নির্ব্বাহক-সমিতির মীমাংসাই চূড়ান্ত গণ্য হইবে।

৩৭। নিম্নলিখিত ব্যাপারে কার্য্য-নির্ব্বাহক সমিতির নিম্নলিখিতমত অধিকার থাকিবে,

(ক) যে কেহ যে কোন প্রস্তাব পরিষদের বিবেচনার্থ প্রেরণ করিবেন, সাধারণতঃ সে প্রস্তাব সর্ব্বাগ্রে কার্য্য-নির্ব্বাহক সমিতির অধিবেশনে আলোচিত হইবে। কাহারও কোনও প্রস্তাব প্রথমে কার্য্য-নির্ব্বাহক-সমিতিতে আলোচিত না হইয়া, পরিষদের মাসিক অধিবেশনের আলোচ্য-বিষয়ের মধ্যে সন্নিবিষ্ট হইতে পারিবে না।

(খ) কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভার অথবা পরিষদের কোন সদস্যের কোন প্রস্তাবের আলোচনায় কার্য্য-নির্ব্বাহক-সমিতি যে মীমাংসা করিবেন, তাহা যদি প্রস্তাবকের মনঃপূত না হয়, তাহা হইলে, তাঁহার অনুরোধক্রমে সেই প্রস্তাব কার্য্য-নির্ব্বাহক-সমিতি উপযুক্ত সময়ের মধ্যে মাসিক অধিবেশনের আলোচ্য-বিষয়ভুক্ত করিয়া দিবেন।

(গ) যে সকল সাধারণ-সদস্যের চাঁদা এক বৎসর বাকি পড়িবে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাঁহাদের পত্রিকা ও পুস্তকাদির প্রেরণ বন্ধ রাখিতে পারিবেন।

(ঘ) যে সকল সদস্যের চাঁদা দুই বৎসরকাল বাকি পড়িবে, সম্পাদক তাঁহাদের তালিকা উপস্থিত করিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাহাদের নাম সদস্য তালিকা হইতে উঠাইয়া দিতে পারিবেন।

৩৮। দেশের ভিন্ন ভিন্ন স্থানে পরিষদের শাখা-স্থাপনের অধিকার কার্য্য-নির্ব্বাহক-সমিতির থাকিবে।

(ক) কার্য্য-নির্ব্বাহক-সমিতি পরিষৎ-শাখা-সংক্রান্ত আবশ্যকমত নিয়ম রচনা করিয়া পরিষদের কোন মাসিক অধিবেশনে তাহা অনুমোদনার্থ উপস্থাপিত করিবেন। অনুমোদিত নিয়মাবলী সমস্ত পরিষৎ-শাখায় প্রচার করিবেন।

(খ) কোন নূতন শাখা স্থাপিত হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাহা যথাসময়ে মাসিক অধিবেশনে বিজ্ঞাপিত করিবেন।

৩৯। বিশেষ বিশেষ কার্য্যসাধনোদ্দেশে কার্য্য-নির্ব্বাহক-সমিতি স্থায়ী বা অস্থায়ী সমিতি স্থাপন, তাহার কার্য্যসম্পাদনের ব্যবস্থা এবং তজ্জন্য কর্ম্মাধ্যক্ষ নিয়োগ করিতে পারিবেন।

(ক) এই সকল সমিতিতে আবশ্যকমত সদস্যেতর বিশেষজ্ঞ ব্যক্তিকেও কার্য্য-নির্ব্বাহক-সমিতি সদস্যরূপে গ্রহণ করিতে পারিবেন।

(খ) স্থায়িরূপে কোন সমিতি স্থাপন করিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাহা কোন মাসিক অধিবেশনে বিজ্ঞাপিত করিবেন।

৪০। প্রত্যেক বার্ষিক অধিবেশনের পূর্ব্বে কার্য্য-নির্ব্বাহক-সমিতি এই সকল স্থায়ী ও অস্থায়ী সমিতির সম্পাদকগণের নিকট এবং পরিষদের অন্যান্য কর্ম্মাধ্যক্ষগণের নিকট তাঁহাদের আপন আপন অধিকার-সংক্রান্ত কার্য্যের বিবরণ গ্রহণ করিবেন এবং আবশ্যকমত পরিষদের বার্ষিক কার্য্য-বিবরণীতে সন্নিবিষ্ট করিয়া দিবেন। পরিষৎ-শাখাগুলির বার্ষিক কার্য্য বিবরণও এইরূপে আনাইয়া উক্ত বার্ষিক কার্য্য-বিবরণভুক্ত করিবেন।

### কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিবেশন

৪১। প্রতিমাসে অন্ততঃ একবার কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিবেশন হইবে। তদ্ভিন্ন প্রয়োজন হইলে, কিংবা কার্য্য-নির্ব্বাহক-সমিতির চারিজন সভ্য হেতুনির্দ্দেশপূর্ব্বক পত্রদ্বারা প্রার্থনা করিলে, এই সমিতির অধিবেশন হইবে।

৪২। আলোচ্য বিষয়াদি নির্দ্দেশপূর্ব্বক অন্ততঃ চারিদিন পূর্ব্বে সভাধিবেশনের সময় বিজ্ঞাপন করিয়া সম্পাদক কার্য্য নির্ব্বাহক-সমিতির অধিবেশন আহ্বান করিবেন।

(ক) বিশেষ প্রয়োজনে চারিদিন অপেক্ষা অল্প সময় পূর্ব্বেও বিজ্ঞাপন দিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিবেশন হইতে পারিবে। অত্যাবশ্যক স্থলে এবং অধিবেশন-আহ্বানের সময় না থাকিলে বা বিশেষ কার্য্য দ্রুত সম্পাদন করিতে হইলে, অধিবেশন-আহ্বানের পরিবর্ত্তে কার্য্য নির্ব্বাহক-সমিতির সভ্যগণের নিকট পত্রদ্বারা কার্য্যবিজ্ঞাপনপূর্ব্বক সম্পাদক তৎসম্বন্ধে লিখিত মতামত সংগ্রহ করিয়া অধিকাংশের মতানুসারে কার্য্য করিতে পারিবেন। এরূপস্থলে মফস্বলবাসী সভ্যগণকে আহ্বান বা তাঁহাদের মতগ্রহণ আবশ্যক হইবে না, কিন্তু কার্য্য-নির্ব্বাহক-সমিতির পরবর্ত্তী অধিবেশনে উক্ত কার্য্য অনুমোদনার্থ উপস্থাপিত করিতে হইবে।

৪৩। কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিবেশনে অন্যূন ৮ জন সভ্য উপস্থিত হইলে, উহার কার্য্য আরম্ভ হইবে।

(ক) যদি কার্য্য নির্ব্বাহক-সমিতির কোন অধিবেশনে ৮ জন অপেক্ষা অল্পসংখ্যক সভ্য উপস্থিত হন, তবে সেদিন সভার কার্য্য স্থগিত থাকিবে এবং পরবর্ত্তী অধিবেশনে যদি কোন নূতন আলোচ্য বিষয় উপস্থাপিত না হয়, তবে অন্যূন ৫ জন সভ্য উপস্থিত হইলেই সভার কার্য্য হইতে পারিবে। পুনরধিবেশনের সময়াদি বিজ্ঞাপিত করিতে হইবে।

৪৪। কার্য্য-নির্ব্বাহক-সমিতির কার্য্য-বিবরণ স্বতন্ত্র পুস্তকে লিখিত হইবে এবং সেই কার্য্য-বিবরণ তাহার পরবর্ত্তী অধিবেশনে অনুমোদনার্থ উপস্থাপিত করিতে হইবে।

(ক) কোন কারণে কোনদিন কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিবেশন স্থগিত হইলে, সম্পাদক তাহার কারণ কার্য্য-বিবরণ-পুস্তকে লিপিবদ্ধ করিয়া রাখিবেন এবং তাহা পরবর্ত্তী অধিবেশনে উপস্থাপিত করিবেন।

৪৫। কার্য্য-নির্ব্বাহক-সমিতির কার্য্য-বিবরণ মুদ্রিত হইবে না।

৪৬। কার্য্য-নির্ব্বাহক-সমিতি পরিষদের প্রত্যেক মাসিক অধিবেশনের বা বিশেষ-অধিবেশনের আলোচ্য বিষয়, পাঠার্থ প্রবন্ধ এবং প্রদর্শনাদির বিষয় ও অন্যান্য কার্য্য নির্দ্দিষ্ট করিয়া দিবেন।

### পরিষদের অধিবেশন

৪৭। সাহিত্য-পরিষৎ-মন্দিরে ( কলিকাতা, হালসীবাগান, অপার সাকু‌র্লার রোড ২৪৩।১ সংখ্যক ভবনে ) প্রতি বাঙ্গালা মাসের শেষ রবিবারে অথবা প্রয়োজন হইলে, অন্যত্র বা অন্য-বারে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের অধিবেশন হইবে।

(ক) কোনও বিশেষ উদ্দেশ্যসাধনের নিমিত্ত কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশে বিশেষ দিনে পরিষদের বিশেষ অধিবেশন হইতে পারিবে।

(খ) কোনও বিশেষ প্রয়োজনে অন্যূন ১০ জন সদস্য হেতু-নির্দ্দেশ পূর্ব্বক পরিষদের বিশেষ অধিবেশন আহ্বান করাইবার জন্য কার্য্য-নির্ব্বাহক-সমিতিকে অনুরোধ করিয়া পত্র লিখিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি যথোপযুক্ত দিনে পরিষদের বিশেষ অধিবেশন আহ্বান করিবেন।

৪৮। সভাপতি অথবা সহকারীসভাপতি, সম্পাদক অথবা সহকারীসম্পাদকগণের মধ্যে কেহ অধিবেশনে উপস্থিত না থাকিলে, উপস্থিত সদস্যগণ উপযুক্ত ব্যক্তির নিয়োগদ্বারা সেই দিনকার কার্য্য পরিচালন করিবেন।

৪৯। সমস্ত অধিবেশনের বিজ্ঞাপন-পত্রে অধিবেশনের সকল প্রকার আলোচ্য বিষয় ও কার্য্য-তালিকা মুদ্রিত হইবে এবং সাত দিন পূর্ব্বে উক্ত বিজ্ঞাপন প্রকাশিত হইবে।

৫০। অন্যূন ১৫ জন সদস্য উপস্থিত হইলে, পরিষদের সাধারণ মাসিক অধিবেশন বা কোন বিশেষ অধিবেশনের কার্য্য চলিতে পারিবে। নির্দ্দিষ্ট সংখ্যক সদস্য উপস্থিত না হইলে বা অন্য কোন কারণে অধিবেশনের কার্য্য বন্ধ হইলে, তাহা লিপিবদ্ধ করা হইবে।

৫১। মাসিক ও বিশেষ-অধিবেশনের কার্য্য-বিবরণ স্বতন্ত্র পুস্তকে লিপিবদ্ধ থাকিবে এবং সম্পাদক তাহা পরবর্ত্তী মাসিক অধিবেশনে অনুমোদনের জন্য উপস্থাপিত করিবেন।

৫২। এই সকল অধিবেশনের কার্য্য-বিবরণ পরিষৎ-পত্রিকার সহিত অথবা স্বতন্ত্র পুস্তিকাকারে ক্রমশঃ প্রকাশিত হইবে এবং ইহা প্রত্যেক সদস্য বিনামূল্যে পাইবেন।

৫৩। কোন বিষয়ের বিচার বা আলোচনার সময় কোন সদস্য সেই বিষয়সম্বন্ধে একবার প্রস্তাবক প্রস্তাবের সময় একবার ও অপরাপর সদস্যের সমালোচনার পরে উত্তরস্বরূপ আর একবারমাত্র স্বীয় বক্তব্য জ্ঞাপন করিতে পারিবেন। সভাপতির বিশেষ অনুমতি পাইলে, এই নিয়মের ব্যতিক্রম হইতে পারিবে।

সভাপতি

৫৪। কোন অধিবেশনের কার্য্য-প্রণালী অথবা কোন নিয়মের তাৎপর্য্য সম্বন্ধে সভাস্থলে কোন বিষয়ের মীমাংসায় সভাপতির মত অথবা আদেশ চূড়ান্ত বলিয়া গণ্য হইবে।

৫৫। কোনও বিষয়ের মত গ্রহণকালে, দুই পক্ষের মতামতের সংখ্যা সমান হইলে, সভাপতির একটি অতিরিক্ত মত দিবার অধিকার থাকিবে।

৫৬। কোনও বিশেষ কার্য্য দ্রুত-সম্পাদনের প্রয়োজন হইলে এবং কোন মাসিক সভার আলোচ্য বিষয় তালিকাভুক্ত করিবার জন্য কার্য্য-নির্ব্বাহক-সমিতি আহ্বানের সময় না থাকিলে, সভাপতি তাহা কোনও মাসিক অধিবেশনে আলোচনার্থ অনুমতি দিতে পারিবেন।

সহকারী সভাপতি

৫৭। চারি জন সহকারী সভাপতির মধ্যে অন্যূন দুই জন মফস্বলের অধিবাসী হইবেন।

৫৮। সভাপতির অনুপস্থিতিতে অন্যতম সহকারী সভাপতি সভাপতির কর্ত্তব্য সম্পাদন করিবেন ও তাঁহার যাবতীয় অধিকার প্রাপ্ত হইবেন।

সম্পাদক

৫৯। পরিষৎ-সংক্রান্ত যাবতীয় কার্য্য কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশে সম্পাদকের তত্ত্বাবধানে সম্পন্ন হইবে।

৬০। কার্য্য-নির্ব্বাহক-সমিতির এবং পরিষদের সাধারণ ও বিশেষ অধিবেশনের নির্দ্দিষ্ট কার্য্য ও সঙ্কল্প প্রভৃতি সমাধান করিবার ভার সম্পাদকের হস্তে থাকিবে।

৬১। অধিবেশনের বিবরণাদি, আয়-ব্যয়ের বিবরণাদি ও আনুমানিক হিসাব প্রভৃতি প্রস্তুত করিবার ভার সম্পাদকের হস্তে থাকিবে।

৬২। সম্পাদক পরিষদের যাবতীয় অধিবেশন আহ্বান করিবেন।

৬৩। সম্পাদক কার্য্য-নির্ব্বাহক-সমিতিতে প্রেরিত সদস্যগণের পত্রাদি আবশ্যক মত কার্য্য-নির্ব্বাহক-সমিতির সমীপে উপস্থাপিত করিবেন।

৬৪। সম্পাদক প্রতিমাসে আয়-ব্যয় বিবরণ প্রস্তুত করাইয়া কার্য্য-নির্ব্বাহক-সমিতিতে উপস্থাপিত করিবেন।

৬৫। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারিত ব্যয় ব্যতীত কোনও নূতন কার্য্যের জন্য কিছু ব্যয় করিতে হইলে, সম্পাদক তাহা কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমতি লইয়া করিবেন।

(ক) বিশেষ প্রয়োজনীয় স্থলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমতি লইবার পূর্ব্বে ৫০৲ টাকা পর্য্যন্ত সম্পাদক নিজে ব্যয় করিতে পারিবেন, কিন্তু উক্ত সভার পরবর্ত্তী অধিবেশনে তাহা অনুমোদনার্থ উপস্থিত করিবেন।

৬৬। আয়-ব্যয়-সংক্রান্ত কার্য্যাদিব্যতীত যদি কোন অনিবার্য্য কারণে কোনও বিশেষ কার্য্য সম্পাদককে কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমতির অপেক্ষা না করিয়াই করিতে হয়, তবে কার্য্য-নির্ব্বাহক-সমিতির পরবর্ত্তী অধিবেশনে কারণ প্রদর্শন করিয়া উক্ত কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমোদনার্থ উপস্থাপিত করিবেন।

৬৭। সম্পাদক ৩৭ (ঘ) নিয়মানুসারে তালিকা প্রস্তুত করিয়া আবশ্যকমত মধ্যে মধ্যে কার্য্য-নির্ব্বাহক-সমিতির গোচর করিবেন।

৬৮। বার্ষিক অধিবেশনের পূর্ব্বে, পরিষদের আয়-ব্যয়-পরীক্ষক দ্বারা পরীক্ষিত বার্ষিক হিসাব, শাখাসভা ও অন্যান্য সমিতির প্রদত্ত কার্য্য-বিবরণ এবং অন্যান্য আনুষঙ্গিক জ্ঞাতব্য বিষয়-সংবলিত পরিষদের বার্ষিক কার্য্য-বিবরণ প্রস্তুত করিয়া সম্পাদক প্রথমে কার্য্য-নির্ব্বাহক-সমিতির অনুমোদনার্থ উপস্থাপিত করিবেন এবং কার্য্য-নির্ব্বাহক-সমিতি কর্তৃক অনুমোদিত কার্য্য-বিবরণ বার্ষিক অধিবেশনে উপস্থাপিত করিবেন এবং বার্ষিক অধিবেশনে তাহা পঠিত ও অনুমোদিত হইলে, উহা প্রকাশ করিবেন।

৬৯। সম্পাদক প্রয়োজনমত সহকারী সম্পাদকগণকে নিজ ক্ষমতা অর্পণ করিতে পারিবেন।

### সহকারী সম্পাদক

৭০। সম্পাদকের নির্দ্দেশমত সহকারী সম্পাদকগণ নিরূপিত কার্য্য পরিচালন করিবেন।

### কোষাধ্যক্ষ

৭১। পরিষদের সাধারণ তহবিল কোষাধ্যক্ষের নিকট থাকিবে।

৭২। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দিষ্ট ব্যবস্থানুসারে কোষাধ্যক্ষ সম্পাদকের সহিত সাধারণ তহবিলের টাকার আদানপ্রদান করিবেন।

৭৩। সাধারণ তহবিল ব্যতীত অন্যান্য তহবিলের জন্য কার্য্য-নির্ব্বাহক-সমিতি যেরূপ ব্যবস্থা করিবেন, তদনুসারে তাহাদের কার্য্য চলিবে।

### গ্রন্থাধ্যক্ষ

৭৪। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারিত নিয়মানুসারে ও সম্পাদকের নির্দ্দেশানুযায়ী গ্রন্থাধ্যক্ষ গ্রন্থাগারের যাবতীয় ব্যবস্থা করিবেন।

### চিত্রশালাধ্যক্ষ

৭৫। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারিত নিয়ম ও সম্পাদকের নির্দ্দেশানুসারে চিত্রশালাধ্যক্ষ চিত্রশালার যাবতীয় কার্য্য সম্পাদন করিবেন।

### ছাত্রাধ্যক্ষ

৭৬। ছাত্রাধ্যক্ষ কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারিত নিয়ম ও সম্পাদকের নির্দ্দেশ অনুসারে পরিষদের ছাত্র-সভ্যগণের শিক্ষা, উপদেশ, কার্য্য-ব্যবস্থা, পরীক্ষা ও পারিতোষিক প্রভৃতি সম্বন্ধে যাবতীয় কার্য্য পরিচালন করিবেন।

### পত্রিকাধ্যক্ষ

৭৭। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নিয়মানুসারে পত্রিকাধ্যক্ষ পত্রিকা-সম্পাদনের ব্যবস্থা করিবেন।

### আয়-ব্যয়-পরীক্ষক

৭৮। পরিষদের যাবতীয় হিসাব পরিদর্শনের জন্য প্রতি বৎসর বার্ষিক অধিবেশনে সদস্যগণের মধ্য হইতে দুইজন আয়-ব্যয়-পরীক্ষক নির্ব্বাচিত হইবেন।

৭৯। বৎসরান্তে পরিষদের সাধারণ তহবিলের আয়-ব্যয়-বিবরণ সম্পাদক প্রস্তুত করিয়া দিলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতির আদেশাদি মিলাইয়া আয়-ব্যয়-পরীক্ষকগণ সেই হিসাব পরীক্ষা করিবেন।

৮০। পরীক্ষান্তে আয়-ব্যয়-পরীক্ষকগণ হিসাব পরিশুদ্ধ বলিয়া অনুমোদন করিলে, সেই হিসাব কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিবেশনে গ্রহণীয় হইবে।

৮১। সাধারণ-তহবিল ব্যতীত পরিষদের অন্যান্য তহবিলের আয়-ব্যয়-পরীক্ষার ভারও ইঁহাদের উপর ন্যস্ত থাকিবে।

৮২। হিসাব পরীক্ষায় কোনরূপ ভ্রমপ্রমাদ বা নিয়মভঙ্গের পরিচয় পাইলে, ইঁহারা কার্য্য-নির্ব্বাহক-সমিতিকে লিখিয়া জানাইবেন।

৮৩। আয়-ব্যয়-পরীক্ষকগণ আবশ্যক মত মাসিক বা ত্রৈমাসিক হিসাব পরীক্ষা করিবেন।

পরিষৎ-শাখা

৮৪। দেশের ভিন্ন ভিন্ন স্থানে পরিষদের উদ্দেশ্যানুকূল কার্য্য-সম্পাদন জন্য বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ 'পরিষৎ-শাখা' প্রতিষ্ঠা করিতে পারিবেন।

৮৫। যে স্থানে পরিষৎ-শাখা স্থাপিত হইবে, "বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ" এই নামের পর সেই স্থানের অর্থাৎ সেই নগরের বা প্রদেশের নামের সহিত শাখা শব্দযোগে পরিষৎ-শাখাগুলির নামকরণ হইবে। (দৃষ্টান্ত—বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ, রঙ্গপুর-শাখা।)

৮৬। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারিত এবং পরিষদের অনুমোদিত নিয়মাবলী অনুসারে শাখাসমূহ পরিচালিত হইবে।

৮৭। মূল-পরিষদের সদস্য ব্যতীত অপর ব্যক্তি কোন পরিষৎ-শাখার সম্পাদক হইতে পারিবেন না।

৮৮। কার্য্য-নির্ব্বাহক-সমিতির বিশেষ কোন নিয়ম ব্যতীত কোনও পরিষৎ-শাখার সহিত মূল-পরিষদের কোনরূপ অর্থ সম্বন্ধ থাকিবে না।

ছাত্র-সভা

৮৯। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের উদ্দেশ্যানুযায়ী কার্য্যসাধনের জন্য সাহিত্য-পরিষদের অধীনে একটী ছাত্র-সভা গঠিত হইবে। বিদ্যালয়ের ছাত্রগণ এই সভার সভ্য নির্ব্বাচিত হইতে পারিবেন এবং তাঁহারা ছাত্র-সভ্য নামে অভিহিত হইবেন।

৯০। ছাত্রাধ্যক্ষের প্রস্তাবক্রমে কার্য্য-নির্ব্বাহক-সমিতি বিদ্যালয়ের ছাত্রগণকে এই সভার সভ্যরূপে নির্ব্বাচন করিবেন।

৯১। ছাত্র-সভ্যগণের কর্ত্তব্য ও অধিকার নির্দ্দেশের জন্য ছাত্রাধ্যক্ষের পরামর্শ মত কার্য্য-নির্ব্বাহক-সমিতি কর্ত্তৃক নিয়মাবলী প্রণীত হইবে।

বিশেষ বিধি

৯২। পরিষদের বিশেষ বা সাধারণ মাসিক অধিবেশনে মীমাংসিত কোন নিয়ম ছয় মাস মধ্যে আলোচিত বা পরিবর্ত্তিত হইতে পারিবে না।

৯৩। কোন নূতন নিয়ম প্রণয়ন অথবা কোন পুরাতন নিয়মের সংস্কার-সম্বন্ধে প্রস্তাব উপস্থিত হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতি তাহা বিচারপূর্ব্বক পরিষদের মাসিক বা বিশেষ অধিবেশনে মীমাংসার্থ উপস্থিত করিবেন।

৯৪। আবশ্যক হইলে, পরিষদের অধিবেশনে কার্য্য-নির্ব্বাহক-সমিতির প্রস্তাবমত এই নিয়মাবলীর অন্তর্গত কোন নিয়মের সংস্কার বা কোন নূতন নিয়মের সংযোজন হইতে পারিবে। আবশ্যক হইলে, তৎপূর্ব্বে পত্রদ্বারা সমুদয় সদস্যের মত গ্রহণ করা হইবে।

৯৫। পরিষদের উদ্দেশ্যানুকূল নির্দ্দিষ্ট ও প্রচলিত কার্য্যব্যতীত অন্য কোন নূতন কার্য্য করিতে হইলে, কার্য্য-নির্ব্বাহক-সমিতিকে বিশেষ বা মাসিক অধিবেশনে সমবেত সদস্যগণের মত গ্রহণ করিতে হইবে।

---

# বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতিষ্ঠাতৃগণ

রাজা শ্রীযুক্ত বিনয়কৃষ্ণ দেব বাহাদুর
„ হীরেন্দ্রনাথ দত্ত বেদান্ত-রত্ন এম্ এ, বি এল্
„ এল্ লিওটার্ড
„ নীলরতন মুখোপাধ্যায় বি এ
„ গোপালচন্দ্র মুখোপাধ্যায়
রায় „ মতিলাল হালদার বাহাদুর বি এল্
„ নরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় বি এ
„ সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় বি এ
রায় „ শরচ্চন্দ্র দাস বাহাদুর সি আই ই
পণ্ডিত „ তারাকুমার কবিরত্ন
„ দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায়
ডাক্তার „ সুন্দরীমোহন দাস এম্ বি
„ „ আশুতোষ ঘোষ এল্ এম্ এস্
„ দেবকিশোর মুখোপাধ্যায় এম্ এ
„ ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ
„ আশুতোষ বন্দ্যোপাধ্যায়
„ বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ

স্বর্গীয় ক্ষেত্রপাল চক্রবর্ত্তী যোগশাস্ত্রী
„ ডাক্তার সূর্য্যকুমার সর্ব্বাধিকারী রায় বাহাদুর
„ সারদাপ্রসাদ দে
„ নগেন্দ্রনাথ ঘোষ এফ্ আর এস্ এল্
„ মনোমোহন বসু
„ সাতকড়ি হালদার বি এল্
„ গোসাঁইদাস গুপ্ত
„ নন্দকৃষ্ণ বসু এম্ এ, সি এস্
„ উমেশচন্দ্র বটব্যাল এম্ এ, সি এস্
„ চারুচন্দ্র ঘোষ
„ রমেশচন্দ্র দত্ত সি আই ই
„ মাধবচন্দ্র চট্টোপাধ্যায়

# পরিষদের কর্ম্মচারিগণের আদ্যন্ত তালিকা

## সভাপতি

১৩০১-২ স্বর্গীয় রমেশচন্দ্র দত্ত
১৩০২-৩ ,, চন্দ্রনাথ বসু
১৩০৪-৬ শ্রীযুক্ত দ্বিজেন্দ্রনাথ ঠাকুর
১৩০৭-৮ ,, সত্যেন্দ্রনাথ ঠাকুর
১৩০৯ স্বর্গীয় রমেশচন্দ্র দত্ত
১৩১০-১১ শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর
১৩১২-১৮ ,, সারদাচরণ মিত্র

## সহকারী সভাপতি

১৩০১ স্বর্গীয় নবীনচন্দ্র সেন
শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
১৩০২ স্বর্গীয় চন্দ্রনাথ বসু
,, নবীনচন্দ্র সেন
শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
১৩০৩ স্বর্গীয় নবীনচন্দ্র সেন
শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
স্বর্গীয় মনোমোহন বসু
১৩০৪ ,, কালীপ্রসন্ন ঘোষ
শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার
,, হরপ্রসাদ শাস্ত্রী
১৩০৫ স্বর্গীয় কালীপ্রসন্ন ঘোষ
শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার
,, হরপ্রসাদ শাস্ত্রী
১৩০৬ শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী
স্বর্গীয় যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ
,, প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায়
১৩০৭ স্বর্গীয় কালীপ্রসন্ন ঘোষ
শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী
,, জগদীশচন্দ্র বসু
১৩০৮ শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী
,, রবীন্দ্রনাথ ঠাকুর
,, প্রফুল্লচন্দ্র রায়
১৩০৯ ,, হরপ্রসাদ শাস্ত্রী
,, সারদাচরণ মিত্র
যুক্ত জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর
১৩১০ ,, সারদাচরণ মিত্র
শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায়
,, শিবনাথ শাস্ত্রী
১৩১১ ,, সারদাচরণ মিত্র
,, আশুতোষ মুখোপাধ্যায়
স্বর্গীয় চন্দ্রকান্ত তর্কালঙ্কার
১৩১২ শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
স্বর্গীয় চন্দ্রকান্ত তর্কালঙ্কার
শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায়
১৩১৩ ,, রবীন্দ্রনাথ ঠাকুর
স্বর্গীয় ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়
শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায়
১৩১৪-১৫ শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
,, আশুতোষ মুখোপাধ্যায়
,, রায় যতীন্দ্রনাথ চৌধুরী
১৩১৬ শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর
,, প্রফুল্লচন্দ্র রায়
,, রায় যতীন্দ্রনাথ চৌধুরী
১৩১৭ মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী
শ্রীযুক্ত [illegible] যতীন্দ্রনাথ চৌধুরী
,, প্রফুল্লচন্দ্র রায়
১৩১৮ মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী
শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী
,, হরপ্রসাদ শাস্ত্রী

## সম্পাদক

১৩০১ শ্রীযুক্ত এল্ লিওটার্ড ও
„ দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায়
„ রামেন্দ্রসুন্দর ত্রিবেদী ও
„ দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায়
১৩০২ „ দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায়
১৩০২-৩ শ্রীযুক্ত রাজেন্দ্রচন্দ্র শাস্ত্রী
১৩০৪-৫ „ হীরেন্দ্রনাথ দত্ত
১৩০৬-১০ „ রায় যতীন্দ্রনাথ চৌধুরী
১৩১১-১৮ „ রামেন্দ্রসুন্দর ত্রিবেদী

## সহকারী সম্পাদক

১৩০২ শ্রীযুক্ত চন্দ্রনাথ তালুকদার
„ চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়
„ কুঞ্জবিহারী বসু
১৩০৩ „ মহেন্দ্রনাথ বিদ্যানিধি
১৩০৪ „ কুঞ্জবিহারী বসু
স্বর্গীয় চারুচন্দ্র ঘোষ
১৩০৫ শ্রীযুক্ত চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়
„ প্রতুলচন্দ্র বসু
১৩০৬ „ হেমেন্দ্রপ্রসাদ ঘোষ
„ ব্যোমকেশ মুস্তফী
১৩০৭ „ হেমেন্দ্রপ্রসাদ ঘোষ
„ ব্যোমকেশ মুস্তফী
১৩০৮ „ হেমেন্দ্রপ্রসাদ ঘোষ
„ ব্যোমকেশ মুস্তফী
১৩০৯ „ মন্মথমোহন বসু
„ ব্যোমকেশ মুস্তফী
১৩১০ „ মন্মথমোহন বসু
„ ব্যোমকেশ মুস্তফী
১৩১১ মন্মথমোহন বসু
ব্যোমকেশ মুস্তফী
নিত্যগোপাল বসু (শ্রাবণ পর্য্যন্ত)
১৩১২ শ্রীযুক্ত মন্মথমোহন বসু
„ ব্যোমকেশ মুস্তফী
„ কিশোরীমোহন সিংহ
১৩১৩ „ মন্মথমোহন বসু
„ ব্যোমকেশ মুস্তফী
১৩১৪ „ মন্মথমোহন বসু
„ হেমচন্দ্র দাশ গুপ্ত
„ ব্যোমকেশ মুস্তফী
১৩১৫-১৬ „ হেমচন্দ্র দাশ গুপ্ত
„ রাখালদাস বন্দ্যোপাধ্যায়
„ ব্যোমকেশ মুস্তফী
„ রাখালদাস বন্দ্যোপাধ্যায়
১৩১৭ „ হেমচন্দ্র দাশ গুপ্ত
„ রাখালদাস বন্দ্যোপাধ্যায়
„ তারাপ্রসন্ন গুপ্ত
„ ব্যোমকেশ মুস্তফী
১৩১৮ „ হেমচন্দ্র দাশ গুপ্ত
„ রাখালদাস বন্দ্যোপাধ্যায়
„ তারাপ্রসন্ন গুপ্ত
„ বিনয়কুমার সরকার
„ ব্যোমকেশ মুস্তফী

পত্রিকা-সম্পাদক

১৩০১-৩ স্বর্গীয় রজনীকান্ত গুপ্ত
১৩০৩-৫ শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু
১৩০৬-১০ শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী
১৩১১-১৮ „ নগেন্দ্রনাথ বসু

ধন-রক্ষক

মিঃ এল্ লিওটার্ড
১৩০১ শ্রীযুক্ত চন্দ্রনাথ তালুকদার
১৩০২-৩ „ চারুচন্দ্র সরকার
১৩০৪ „ গোপালচন্দ্র মুখোপাধ্যায়
১৩০৫ স্বর্গীয় চারুচন্দ্র ঘোষ
১৩০৬-১০ শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত
১৩১১-১৩ শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী
১৩১৪-১৮ „ হীরেন্দ্রনাথ দত্ত

গ্রন্থ-রক্ষক

১৩০১ শ্রীযুক্ত চন্দ্রনাথ তালুকদার
১৩০২ „ চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়
১৩০৩-৬ „ প্রতুলচন্দ্র বসু
১৩০৭-৮ „ কিরণচন্দ্র দত্ত
১৩০৯ „ বাণীনাথ নন্দী
১৩১০-১৩ „ অমূল্যচরণ ঘোষ
১৩১৪ শ্রীযুক্ত বাণীনাথ নন্দী
১৩১৫ „ সত্যভূষণ বন্দ্যোপাধ্যায়
১৩১৬-১৮ „ অসিতকুমার মুখোপাধ্যায়

ছাত্র-সভ্য-পরিদর্শক

১৩১২ শ্রীযুক্ত মন্মথমোহন বসু
১৩১৩ „ নরেশচন্দ্র সেন গুপ্ত
১৩১৪-১৮ শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র

**ন্যাসরক্ষক**—মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর কর্তৃক প্রদত্ত ভূমিদানপত্রে নির্দ্দিষ্ট ১৩০৭ সালে নিযুক্ত ভূমি-সম্পত্তির ট্রষ্টি বা ন্যাসরক্ষকগণ—

কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় ( দীঘাপতিয়া )
„ রায় প্রমথনাথ চৌধুরী ( সন্তোষ )
„ „ যতীন্দ্রনাথ চৌধুরী ( টাকী )
„ রবীন্দ্রনাথ ঠাকুর ( কলিকাতা )
„ হীরেন্দ্রনাথ দত্ত ( কলিকাতা )

**দলিল-রক্ষক**—( এটর্ণি ) শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত

**পুথি-সংগ্রাহক**—শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ

**চিত্র-পরিদর্শক**—শ্রীযুক্ত আনন্দমোহন সাহা

| | বর্ষশেষে সভ্যসংখ্যা | বার্ষিক আয় |
|---|---|---|
| ১৩০১ | ১০৩ | ৬৩২৸০ |
| ১৩০২ | ২৪১ | — |
| ১৩০৩ | ৩১৪ | ১৪০১।০ |
| ১৩০৪ | ৩৪২ | ১৩১২॥০ |
| ১৩০৫ | ৩৪৬ | ১৪৫৪৸৶১০ |
| ১৩০৬ | ৩৫২ | ১৫৮৫৸৶০ |
| ১৩০৭ | ৫২৩ | ২৩৭৮৸৵০ |
| ১৩০৮ | ৫৯৮ | ২৯০৯৵০ |
| ১৩০৯ | ৬৩৫ | ২৫৯৯৶০ |
| ১৩১০ | ৬৭০ | ৩০৪৭॥০ |
| ১৩১১ | ৭১০ | ৩৭০৫৵০ |
| ১৩১২ | ৭৬৪ | ৩২৪৮।৵০ |
| ১৩১৩ | ৭৮২ | ৩৭২৩৸৵০ |
| ১৩১৪ | ৮০৭ | ৪৪৪১।০ |
| ১৩১৫ | ১০০২ | ৪৩৭৫৶০ |
| ১৩১৬ | ১২৪৮ | ৬০৯১।০ |
| ১৩১৭ | ১৫২২ | ৭১৮৫॥১০ |
| ১৩১৮ | ১৮১৬ | ৮২৯৪॥৶০ |

এই হিসাবে কেবল মাসিক চাঁদা, প্রবেশিকা ও পুস্তক বিক্রয়ের আয় ধরা হইয়াছে। বিশেষ কারণে প্রাপ্ত দানাদি বা অন্যবিধ আয় ধরা হয় নাই।

স্থায়ী ভাণ্ডারে দান

| | |
|---|---|
| কুচবিহারাধিপতি মহারাজ নৃপেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুর,* ( আজীবন সভ্যপদ গ্রহণ-কালে দান ) | ৫০০ |
| রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর | ১২৫০০৲ |
| রাজা শ্রীযুক্ত সতীপ্রসাদ গর্গ বাহাদুর ( ক ) | ৫০০০৲ |
| „ „ নরেন্দ্রলাল খাঁ বাহাদুর | ৫০০০৲ |
| „ „ হীরেন্দ্রনাথ দত্ত ও বন্ধুবর্গ | ৫০০০৲ |
| মহারাজ „ মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর | ২০০০৲ |
| ডাক্তার „ রাসবিহারী ঘোষ * | ২০০০৲ |
| কুমার „ শরৎকুমার রায় * | ১০০০৲ |
| মহারাজকুমার শ্রীযুক্ত গোপাললাল রায় | ১০০০৲ |
| ডাক্তার শ্রীযুক্ত চন্দ্রশেখর কালী | ৫০০৲ |
| | ৩৪৫০০৲ |

| | |
|---|---|
| জের—— | ৩৪৫০০৲ |
| মহামহোপাধ্যায় কবিরাজ ৺ বিজয়রত্ন সেন (খ) | ৫০০৲ |
| কুমার শ্রীযুক্ত মন্মথনাথ মিত্র * | ৫০০৲ |
| ৺ রায় বিপিনবিহারী মিত্র | ৫০০৲ |
| ডাক্তার শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় (গ) | ২৫০৲ |
| রায় „ রাধাবল্লভ চৌধুরী বাহাদুর | ২০০৲ |
| মিঃ এন্ সি সরকার | ২০০৲ |
| সি, কে, সেন এণ্ড কোং * | ১৫০৲ |
| „ শশিপদ বন্দ্যোপাধ্যায় (ঘ) | ১০০৲ |
| „ মন্মথমোহন বসু | ১০০৲ |
| | ৩৭০০০৲ |

* চিহ্নিত ব্যক্তিগণের দান পাওয়া গিয়াছে।

(ক) ১০০০৲ পাওয়া গিয়াছে, (খ) ১২৫৲ পাওয়া গিয়াছে, (গ) ১০০৲ পাওয়া গিয়াছে এবং (ঘ) ৫০৲ পাওয়া গিয়াছে।

# সাহিত্য-পরিষদ্-গ্রন্থাবলী

১। **কৃত্তিবাসী রামায়ণ**—সম্পাদক শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্ত-রত্ন এম্‌এ, বিএল্‌। বহুদিনের প্রাচীন হস্তলিখিত পুথি ব্যতীত মূল কৃত্তিবাসী রামায়ণের পাঠোদ্ধারের সম্ভাবনা নাই। তিন চারিশত বৎসরের পুথি এ পর্য্যন্ত সংগ্রহ করিতে না পারায়, অযোধ্যাকাণ্ড ও উত্তরকাণ্ড ব্যতীত অন্যান্য কাণ্ডের প্রকাশ এ পর্য্যন্ত ঘটিয়া উঠে নাই। লঙ্কাকাণ্ডের অনুলিপি প্রস্তুত হইয়াছে। আশা করা যায়, মফস্বলবাসী সদস্যগণ প্রাচীন গ্রন্থের অনুসন্ধান পাইলে অনুগ্রহপূর্ব্বক পরিষৎ-কার্য্যালয়ে তাহা প্রেরণ করিবেন।

(ক) অযোধ্যাকাণ্ড—ভূমিকা ও দুরূহ শব্দের অর্থসংবলিত, ৪৯ পৃষ্ঠায় সম্পূর্ণ। মূল্য।০ চারি আনা।

(খ) উত্তরকাণ্ড—ভূমিকা ও দুরূহ শব্দের অর্থসংবলিত, ২৯৮ পৃষ্ঠায় সম্পূর্ণ। মূল্য ১৲ এক টাকা। পরিষদের সদস্যগণের পক্ষে উভয় খণ্ড একত্রে ১৲ এক টাকা।

২। **পীতাম্বর দাসের রসমঞ্জরী**—সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যা-মহার্ণব। এই রসমঞ্জরীতে নায়ক-নায়িকার প্রীতিবর্ণনচ্ছলে রাগানুগা ভক্তির উপদেশ দেওয়া হইয়াছে এবং প্রাচীন গ্রন্থ হইতে প্রাচীন পদকর্ত্তাদের পদ উদ্ধৃত করিয়া বিবিধ রসের উদাহরণ দেওয়া হইয়াছে। পীতাম্বর দাস অতি প্রাচীন গ্রন্থকার। মূল্য।৵০ আনা; পরিষদের সভ্য-গণের পক্ষে চারি আনা মাত্র।

৩। **বিজয় পণ্ডিতের মহাভারত**—সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু। অল্প দিন পূর্ব্বে কাশীদাসী মহাভারতই বাঙ্গালায় পরিচিত ছিল। প্রধানতঃ সাহিত্য-পরিষদের যত্নে এ পর্য্যন্ত বহুসংখ্যক বাঙ্গালী মহাভারতকারের অস্তিত্ব আবিষ্কৃত হইয়াছে। তন্মধ্যে অনেকেই কাশীদাস অপেক্ষা প্রাচীন। বিজয় পণ্ডিতের রচিত মহাভারত তন্মধ্যে আবার সর্ব্বাপেক্ষা প্রাচীন। প্রাচীন-বাঙ্গালা-সাহিত্যের অনুরাগীমাত্রেরই এই অতি প্রাচীন গ্রন্থ পাঠ করা উচিত। এই বৃহৎ গ্রন্থ দুই খণ্ডে ৮৭৫ পৃষ্ঠায় সম্পূর্ণ। সম্পাদক বিশেষ পরিশ্রম করিয়া প্রাচীন মহাভারতগুলির পরিচয়সহ অতি মূল্যবান্ দীর্ঘ ভূমিকা লিখিয়াছেন। ঐ ভূমিকা পাঠ করিলে বঙ্গদেশে মহাভারতের কিরূপ আদর ছিল বুঝা যাইবে। মূল্য ১॥০ দেড় টাকা; সদস্যগণের পক্ষে ১।০ পাঁচ সিকা।

৪। **ছুটিখানের মহাভারত**—এই বিখ্যাত মহাভারত চট্টগ্রামের প্রাচীন মুসলমান শাসনকর্ত্তা পরাগল খানের পুত্র ছুটিখানের আদেশে কবি শ্রীকরনন্দী কর্ত্তৃক বিরচিত হইয়াছিল। সম্পাদক পণ্ডিত শ্রীযুক্ত বিনোদবিহারি বিদ্যাবিনোদ কাব্যতীর্থ এবং শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন বি এ। পত্রাঙ্ক ১৪০; মূল্য ১৲ এক টাকা।

৫। **বনমালী দাসের জয়দেব-চরিত্র**—বাঙ্গালা পদ্যে জয়দেবের জীবন-চরিত, প্রাচীন গ্রন্থ। পণ্ডিত শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী সম্পাদিত ও মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী-লিখিত ভূমিকা সমেত। পত্রাঙ্ক ৩৪, মূল্য ।০ চারি আনা।

৬। **বাসুদেব ঘোষের পদাবলী**—সম্পাদক শ্রীযুক্ত মৃণালকান্তি ঘোষ—প্রায় সম্পূর্ণ। পত্রাঙ্ক ২৪, মূল্য ৵০ তিন আনা।

৭। **জয়ানন্দের চৈতন্যমঙ্গল**—চৈতন্যদেবের এই জীবনচরিতে অনেক নূতন ঐতিহাসিক তথ্য পাওয়া যায়। চৈতন্যদেবের তিরোভাবের বিশেষ বিবরণ অন্য কোথাও পাওয়া যায় না। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ও ৺কালিদাস নাথ। পত্রসংখ্যা ১৫৫; মূল্য ৸০ বার আনা।

৮। **মাণিক গাঙ্গুলির ধর্ম্মমঙ্গল**—ধর্ম্মপূজা সম্বন্ধে অতি প্রাচীন গ্রন্থ। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী বঙ্গদেশে ধর্ম্মপূজার ইতিহাস সঙ্কলন করিয়া ও তাহার সহিত বৌদ্ধধর্ম্মের সম্পর্ক আবিষ্কার করিয়া যশস্বী হইয়াছেন। তিনি স্বয়ং এই গ্রন্থের সম্পাদকতার ভার গ্রহণ করিয়াছিলেন। শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন "ভারতী" পত্রিকায় পরিষৎ-প্রকাশিত এই গ্রন্থের পরিচয় প্রদান করিয়াছেন। পত্রাঙ্ক ২১৭, রয়াল কন্মা; মূল্য ১৷০ দেড় টাকা মাত্র।

৯। **ভাগবতাচার্য্যের কৃষ্ণপ্রেমতরঙ্গিণী**—ভাগবত অবলম্বনে কৃষ্ণলীলাবিষয়ক বৃহৎ কাব্য—সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু। পত্রসংখ্যা ৪১৯; মূল্য ২৲ দুই টাকা।

১০। **গৌরপদতরঙ্গিণী**—সম্পাদক শ্রীযুক্ত জগদ্বন্ধু ভদ্র।—এই প্রকাণ্ড গ্রন্থে শ্রীচৈতন্যসম্বন্ধে প্রায় দেড় হাজার প্রাচীন পদ সঙ্কলিত হইয়াছে। এ সকল পদ বঙ্গের বিখ্যাত পদকর্ত্তাদের রচিত। অনেক পদ নূতন প্রকাশিত। পুস্তকের ১৯০ পৃষ্ঠাব্যাপী বৃহৎ ভূমিকায় ঐ সকল পদকর্ত্তাদের পরিচয় প্রদত্ত হইয়াছে। ঐ ভূমিকায় বৈষ্ণব-সাহিত্যের ধারাবাহিক ইতিহাস পাওয়া যাইবে। পরিশিষ্টে অপ্রচলিত শব্দের অর্থসহ নির্ঘণ্ট আছে। পত্রাঙ্ক ৫৬৮, মূল্য ২৲ দুই টাকা মাত্র।

১১। **কাশী-পরিক্রমা**—(সচিত্র)। ভূকৈলাসের বিখ্যাত মহারাজ জয়নারায়ণ ঘোষাল প্রণীত। এই গ্রন্থে কাশীর অন্তর্গত সমুদয় তীর্থের ও দেবস্থানের পরিচয় আছে। তদ্ব্যতীত অষ্টাদশ শতাব্দীতে কাশীধামের ভৌগোলিক ও সামাজিক অবস্থার অতি উৎকৃষ্ট চিত্র এই গ্রন্থে পাওয়া যাইবে। বাঙ্গালা ভাষায় এইরূপ গ্রন্থ আর নাই। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু বিস্ময়জনক পরিশ্রম ও অধ্যবসায় সহকারে এই গ্রন্থের টীকা প্রস্তুত করিয়াছেন। লালগোলার বিদ্যোৎসাহী রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের সম্পূর্ণ ব্যয়ে এই গ্রন্থ প্রকাশিত হইয়াছে। পত্রাঙ্ক ৩১২; মূল্য ৸০ বার আনা।

১২। **নরোত্তমের রাধিকার মানভঙ্গ**—বৈষ্ণব-সাহিত্যে সুবিখ্যাত নরোত্তম ঠাকুরের এই নবাবিষ্কৃত মধুর কবিতাবলীর আবিষ্কারক চট্টগ্রামনিবাসী মুন্সী আবদুল করিম। তিনিই ইহার সম্পাদন করিয়াছেন ও মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী ইহার ভূমিকা লিখিয়াছেন। পত্রাঙ্ক ২৬; মূল্য ৵০ আনা।

১৩। **রামায়ণ-তত্ত্ব**—সঙ্কলনকর্ত্তা শ্রীযুক্ত কুমার অনাথকৃষ্ণ দেব বাহাদুর। তিনি প্রচুর পরিশ্রম দ্বারা বাল্মীকি-রচিত মূল রামায়ণের মধ্যে যাহা কিছু জ্ঞাতব্য আছে, তাহার সম্পূর্ণ নির্ঘণ্ট (complete descriptive index) প্রস্তুত করিয়াছেন। রামায়ণের নায়ক-নায়িকা, দেব-দেবী, নর-বানর, যক্ষ-রাক্ষস, নদ-নদী, গ্রাম-পর্ব্বত প্রভৃতি যাবতীয় নামের রামায়ণ-বর্ণিত পরিচয়সহ সূচী ইহাতে লিখিত আছে। তদ্ভিন্ন রামায়ণে বর্ণিত রীতি-নীতি, আচার-ব্যবহার, অস্ত্র-শস্ত্র, যাগ-যজ্ঞ, শাস্ত্র-রহস্য প্রভৃতি বিষয়ের বিবরণ এই পুস্তকে সঙ্কলিত হইয়াছে। বস্তুতঃ এই পুস্তক নিকটে থাকিলে, পৌরাণিক তত্ত্বান্বেষীর সমগ্র মূল-রামায়ণ পাঠের ফল হইবে এবং রামায়ণের মধ্যে কোথায় কি কথা আছে, এই নির্ঘণ্ট দেখিলেই তাহা পাওয়া যাইবে। এইরূপ গ্রন্থ বাঙ্গালা-সাহিত্যে আর নাই। প্রাচীন ঐতিহাসিক ও পৌরাণিক তত্ত্বান্বেষীর পক্ষে এই গ্রন্থ মহামূল্য। মূল্য প্রথম ভাগ ৸০ আনা, দ্বিতীয় ভাগ ৸০ আনা; সদস্যগণের পক্ষে দুই ভাগ একত্রে ১।০ পাঁচ সিকা, দুই ভাগের পত্রাঙ্ক ২৪২।

১৪। **কৃষ্ণরাম দত্তের রাধিকামঙ্গল**—রাধাকৃষ্ণের লীলাবিষয়ক কাব্য। সম্পাদক চট্টগ্রামনিবাসী শ্রীযুক্ত রাজচন্দ্র দত্ত। পত্রাঙ্ক ৩১; মূল্য ।০ চারি আনা।

১৫। **বৌদ্ধধর্ম্ম**—পরিষদের ভূতপূর্ব্ব সভাপতি শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ ঠাকুর রচিত গবেষণাপূর্ণ প্রবন্ধ। পত্রাঙ্ক ৩০, মূল্য ৵০ দুই আনা।

১৬। **গীতায় ঈশ্বরবাদ**—সমুদয় দর্শনের সারসংগ্রহ সমেত গীতার ঈশ্বরতত্ত্ব—শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্ এ, বি এল্ প্রণীত। পত্রাঙ্ক ৩৫২; মূল্য ১৲ এক টাকা, কাপড়ে বাঁধা ১।০ পাঁচ সিকা।

১৭। **নরহরি চক্রবর্ত্তীর ব্রজপরিক্রমা**—(চিত্র সহিত)। ইহাতে মথুরা-মণ্ডলের ভৌগোলিক সম্পূর্ণ বিবরণ-সহ বৃন্দাবন-রহস্য লিপিবদ্ধ হইয়াছে। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু বহুপরিশ্রমে বহুমূল্য ভূমিকা, নির্ঘণ্ট ও টীকা সংযোগ করিয়াছেন। এই গ্রন্থরত্নও লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের অর্থসাহায্যে প্রকাশিত। পত্রাঙ্ক ৪২২, মূল্য ১৲ এক টাকা।

১৮। **শঙ্কর ও শাক্যমুনি**—বিখ্যাত বেদান্তবিৎ স্বর্গীয় পণ্ডিত কালীবর বেদান্ত-বাগীশ মহাশয়ের লিখিত প্রবন্ধ। পত্রাঙ্ক ২৫, মূল্য ৵০ দুই আনা।

১৯। **নব্য-রসায়নী বিদ্যা ও তাহার উৎপত্তি**—(সচিত্র)। জগদ্বিখ্যাত বৈজ্ঞানিক, অধ্যাপক শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় ডি এস্‌সি, পি এচ্ ডি প্রণীত। পত্রাঙ্ক ৭৯, মূল্য ॥৵০ দশ আনা।

২০। **রামরাম বসুর প্রতাপাদিত্য-চরিত**—টীকা ও ভূমিকা সহিত। সম্পাদক ঐতিহাসিক শ্রীযুক্ত নিখিলনাথ রায় বি এল্। এই সঙ্গে ৺হরিশ্চন্দ্র তর্কালঙ্কারের রচিত "প্রতাপাদিত্য-চরিত" ও ছাপা হইয়াছে এবং প্রতাপাদিত্য-সম্বন্ধে ঘটক-কারিকা, ছড়া, বিদেশীয় ভ্রমণকারীদের উক্তি প্রভৃতি উদ্ধৃত হইয়াছে। পত্রাঙ্ক ৫১৩, মূল্য ২॥০ আড়াই টাকা।

২১। **শূন্য পুরাণ**—রামাই পণ্ডিত প্রণীত ও শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু কর্ত্তৃক সম্পাদিত। এই গ্রন্থও লালগোলার রাজাবাহাদুরের সাহায্যে প্রকাশিত। এই গ্রন্থখানি বাঙ্গালার প্রচ্ছন্ন বৌদ্ধধর্ম্মের অবশেষ ধর্ম্মপূজার আদি গ্রন্থ। ইহাতে বাঙ্গালা-সাহিত্যের প্রাচীনতম গ্রন্থের ভাষার নিদর্শন আছে। লেখক রামাই পণ্ডিত ধর্ম্মপালের সময়ে জীবিত ছিলেন, এইরূপ কিংবদন্তী আছে। ঘনরাম, মাণিক গাঙ্গুলি, সহদেব চক্রবর্ত্তী প্রভৃতি অন্য সকল ধর্ম্মমঙ্গল-প্রণেতার গ্রন্থ হইতে ইহা অন্যরূপ। ইহাতে হাজার বৎসর পূর্ব্বেকার বাঙ্গালা পদ্য ও গদ্যের নমুনা আছে। বৃহৎ ভূমিকা সহিত পুস্তকখানি প্রায় আড়াই শত পৃষ্ঠায় সমাপ্ত; মূল্য ৷৷৹ বার আনা।

২২। **মিলিন্দ পঞ্‌হো ( মিলিন্দ প্রশ্ন )**—এই বিখ্যাত পালিগ্রন্থে প্রাচীন বাক্‌ট্রিয়ার গ্রীক রাজা মিলিন্দের (Menander) সহিত বৌদ্ধ ভিক্ষু নাগসেনের কথোপকথনচ্ছলে বৌদ্ধধর্ম্মের সার কথা বর্ণিত আছে। শ্রীযুক্ত গগনেন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের ব্যয়ে পণ্ডিত শ্রীযুক্ত বিধুশেখর শাস্ত্রী এই বিখ্যাত গ্রন্থের অনুবাদ প্রকাশ করিয়াছেন। এই বৃহৎ গ্রন্থের মূলসমেত বঙ্গানুবাদের প্রথম ভাগ—প্রথম খণ্ড বাহির হইয়াছে, পত্রাঙ্ক ২৫৯। মূল্য ১৷৷৹ দেড় টাকা।

২৩। **নরহরি চক্রবর্ত্তীর নবদ্বীপ-পরিক্রমা**—শ্রীচৈতন্যের জন্মভূমি ও লীলাস্থানের বিশেষ বিবরণ। এই গ্রন্থে তৎসময়ের বাঙ্গালার অনেক ঐতিহাসিক কথা জানা যাইবে। সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু। প্রথম খণ্ড প্রকাশিত হইয়াছে। পত্রাঙ্ক ৪২৪, মূল্য ৷৷৹ বার আনা।

২৪। **বিদ্যাপতির পদাবলী**—সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত। এই গ্রন্থ শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহোদয়ের ব্যয়ে ও নগেন্দ্র বাবুর সম্পাদকতায় পরিষৎ কর্ত্তৃক প্রকাশিত হইয়াছে। ইহার ৬০ পৃষ্ঠাব্যাপী মুখবন্ধে কবির জীবনী, কালনির্ণয়, পাঠনির্ণয়, পদনির্ব্বাচন, আলোচনা ইত্যাদি বিষয়ের বহু গবেষণার মীমাংসা আছে। এতদ্ভিন্ন রাধাকৃষ্ণ বিষয়ক ৮৪০টি পদ, হরগৌরী বিষয়ক ৪৪টি পদ, গঙ্গা বিষয়ক ৩টি পদ, নানা বিষয়ক প্রহেলিকা পদ ২০টি ইহাতে আছে। পত্রাঙ্ক ৫৫২; মূল্য ৫৲ পাঁচ টাকা। পরিষদের সদস্যপক্ষে ৪৲ চারি টাকা।

২৫। **বিক্রমপুরের ইতিহাস**—শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ গুপ্ত প্রণীত। শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ লিখিত ভূমিকা সমেত। পত্রাঙ্ক ৪৫৫, মূল্য ২৷৷৹ আড়াই টাকা।

২৬। **চাক্‌মাজাতির ইতিহাস**—শ্রীযুক্ত সতীশচন্দ্র ঘোষ এম্, আই, আর, এস্ প্রণীত। পার্ব্বত্য চট্টগ্রামে চাক্‌মাজাতির বাস। ইহাদের রীতিনীতি, আচার-ব্যবহার, সামাজিক ব্যবস্থা, কৃষি-ব্যবস্থা, বাণিজ্য-ব্যবস্থা, ধর্ম্মের বিষয় এবং যুদ্ধবিগ্রহাদির সবিশেষ বর্ণনা এই গ্রন্থে লিপিবদ্ধ হইয়াছে। পার্ব্বত্য অনার্য্যজাতির সমাজ-তত্ত্ব সম্বন্ধে এইরূপ বিস্তৃত-গ্রন্থ বাঙ্গালা-সাহিত্যে এই নূতন। ইহাতে বাঙ্গালা-সাহিত্যের অভাব আংশিক পূরণ হইয়াছে। পত্রাঙ্ক ৪৩৬, মূল্য ৩৲ তিন টাকা।

২৭। **ফরিদপুরের ইতিহাস**—শ্রীযুক্ত আনন্দনাথ রায় প্রণীত। ইহাতে দ্বাদশ ভৌমিকের ইতিহাস এবং বাঙ্গালার ইতিহাসের অনেক নূতন তথ্য সন্নিবিষ্ট আছে। ১ম ভাগ প্রকাশিত হইয়াছে। পত্রাঙ্ক ৮৮, মূল্য ॥০ আট আনা।

২৮। **শতপথ ব্রাহ্মণ**—শুক্লযজুর্ব্বেদের অন্তর্গত এই ব্রাহ্মণ-গ্রন্থ সমুদয় ব্রাহ্মণ গ্রন্থ মধ্যে প্রধান। টীকাসমেত বঙ্গানুবাদ খণ্ডশঃ প্রকাশিত হইতেছে। অনুবাদক- পণ্ডিত শ্রীযুক্ত বিধুশেখর শাস্ত্রী। দীঘাপতিয়ার বিদ্যোৎসাহী কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্ এ মহাশয় "ভারত-শাস্ত্র-পিটক" নাম দিয়া ভারতবর্ষের শাস্ত্র-গ্রন্থাবলী প্রকাশ করিতে সঙ্কল্প করিয়াছেন এবং তাঁহারই অনুগ্রহে তাঁহার এই শুভ-সঙ্কল্প বঙ্গীয়-সাহিত্য-পরিষদের মধ্য দিয়াই সুসম্পন্ন হইবে। "শতপথ ব্রাহ্মণ" এই পিটকের অন্তর্গত। বৈদিক ব্রাহ্মণ-গ্রন্থের মধ্যে "শতপথ ব্রাহ্মণ" বৃহত্তম গ্রন্থ। বহু পুরাণের বহু উপাখ্যানের মূল এই গ্রন্থে আছে। ইহার প্রথম খণ্ডের নাম হবির্যজ্ঞ কাণ্ড। ইহাতেই দশপূর্ণমাস যজ্ঞের বিবরণ আছে। বাঙ্গালায় বৈদিক গ্রন্থ এমন সুন্দররূপে সম্পাদনের চেষ্টা আর হয় নাই। প্রথম খণ্ডের পত্রাঙ্ক ২৮৭, মূল্য ৩্ তিন টাকা। এই পুস্তকের দ্বিতীয় খণ্ডও প্রকাশিত হইয়াছে। পত্রাঙ্ক ২৪১, মূল্য ২॥০ আড়াই টাকা।

২৯। **পরলোকগত চন্দ্রনাথ বসু ( সচিত্র )**—শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র এম্ এ প্রণীত। ৺ চন্দ্রনাথ বসু মহাশয়ের পরলোক-গমনে শোক-প্রকাশার্থ আহূত বিশেষ অধিবেশনে গ্রন্থকারকর্ত্তৃক পঠিত প্রবন্ধ। পত্রাঙ্ক ৩০, মূল্য ।০ চারি আনা।

৩০। **পরলোকগত কালীপ্রসন্ন বিদ্যাসাগর ( সচিত্র )**—শ্রীযুক্ত চন্দ্রশেখর কর বিদ্যাবিনোদ বি এ প্রণীত। কালীপ্রসন্ন বিদ্যাসাগর মহাশয়ের পরলোক-গমনে শোক-প্রকাশার্থ আহূত বিশেষ অধিবেশনে গ্রন্থকার কর্ত্তৃক পঠিত প্রবন্ধ। পত্রাঙ্ক ১৮, মূল্য ।০ চারি আনা।

৩১। **বিষ্ণু-মূর্ত্তি-পরিচয় ( সচিত্র )**—শ্রীযুক্ত বিনোদবিহারি কাব্যতীর্থ বিদ্যা-বিনোদ প্রণীত। পরিষদের পরম হিতৈষী কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়ের সম্পূর্ণ ব্যয়ে মুদ্রিত। প্রত্নতত্ত্ব ও পৌরাণিক কথার গবেষণাপূর্ণ উপাদেয় প্রবন্ধ। পত্রাঙ্ক ৪৮, মূল্য ।৵০ ছয় আনা।

৩২। **মায়াপুরী**—শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ প্রণীত। ১৩১৬ বঙ্গাব্দে বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ বিজ্ঞান-বিষয়ে ধারাবাহিক বক্তৃতার ব্যবস্থা করিয়া বহুবিধ বিজ্ঞানের স্থূল স্থূল কথাগুলিকে সাধারণের গ্রহণীয় করিবার উপায় করিয়াছেন। সেই বক্তৃতামালা আরম্ভের পূর্ব্বে প্রস্তাবনা-স্বরূপ রামেন্দ্রবাবু যে প্রবন্ধ পাঠ করেন, সেই প্রবন্ধই "মায়াপুরী" নামে পরিষৎ-গ্রন্থাবলীতে প্রকাশিত হইল। পত্রাঙ্ক ৩৯, মূল্য ।০ চারি আনা।

৩৩। **প্রাচীন গ্রীসের জাতীয় শিক্ষা**—কলিকাতা বেঙ্গল ন্যাশান্যাল কলেজের অধ্যাপক শ্রীযুক্ত বিনয়কুমার সরকার এম্ এ প্রণীত। এই গ্রন্থ তাঁহার শিক্ষাবিজ্ঞানের অন্তর্গত ঐতিহাসিক বিভাগের প্রথম খণ্ড। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অধীন কলেজসমূহের

ইন্‌স্পেক্টর, অধ্যাপক শ্রীযুক্ত বিনয়েন্দ্রনাথ সেন এম্ এ কর্ত্তৃক লিখিত ভূমিকা সমেত। পরিষৎ প্রথম সংস্করণের স্বত্বাধিকারী। পত্রাঙ্ক ১৮৪, মূল্য ১৲ এক টাকা।

৩৪। **ঋগ্বেদান্তর্গত ঐতরেয় ব্রাহ্মণ**—এই বেদ-গ্রন্থ কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্ এ মহাশয়ের ব্যয়ে প্রচুর টীকাদির সহিত বাঙ্গালায় অনূদিত ও প্রকাশিত হইয়াছে। ইহা পূর্ব্বোল্লিখিত ভারত-শাস্ত্র-পিটকের অন্তর্গত প্রথম গ্রন্থ। অনুবাদক—শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ। পত্রাঙ্ক ৭৫৪, মূল্য ৫৲ চারি টাকা।

৩৫। **কবি হেমচন্দ্র (সচিত্র)**—বঙ্গের সুবিখ্যাত লেখক শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার মহাশয় কৃত কবিবর হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের কাব্যের সমালোচনা। প্রবীন ও প্রাচীন সমালোচকের এই নূতন গ্রন্থ বাঙ্গালা-সাহিত্যে পরম আগ্রহে গৃহীত হইয়াছে। পত্রাঙ্ক ৮৩, কাপড়ের মলাটে বাঁধাই মূল্য ॥৵০ দশ আনা।

৩৬। **রামানুজাচার্য্যের শ্রীভাষ্য**—ব্রহ্মসূত্রের এই বিখ্যাত ভাষ্যখানি অতি বিপুল গ্রন্থ। লালগোলার বিদ্যোৎসাহী রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের ব্যয়ে ইহারও মূল, টীকা ও বঙ্গানুবাদ প্রচারিত হইতেছে। গ্রন্থের ১ম খণ্ড প্রকাশিত হইয়াছে। অনুবাদক—পণ্ডিত শ্রীযুক্ত দুর্গাচরণ সাংখ্যবেদান্ততীর্থ। পত্রাঙ্ক ৩৩৬, মূল্য গ্রাহকগণের পক্ষে ২৲ দুই টাকা ও সাধারণের পক্ষে ২৸০ দুই টাকা বার আনা।

৩৭। **বোধিসত্ত্বাবদান-কল্পলতা**—মহাকবি ক্ষেমেন্দ্র প্রণীত সংস্কৃতভাষার এই কাব্য গ্রন্থখানি এতদিন ভারতবর্ষে দুষ্প্রাপ্য ছিল। ইহাতে ভগবান্ বুদ্ধদেবের বহু অতীত জন্মের বহু অবদান অর্থাৎ উপাখ্যান সঙ্কলিত আছে। তিব্বতের দলই লামার বাড়ীতে কাষ্ঠের পাটায় খোদিত ইহার যে প্রতিলিপি আছে, রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর সি আই ই তাহা হইতে এক প্রস্থ মুদ্রিত লিপি ভারতবর্ষে লইয়া আসেন। বঙ্গের এসিয়াটিক সোসাইটি তাহা মুদ্রিত করিতেছেন। বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ উহার বঙ্গানুবাদ প্রকাশে প্রস্তুত হওয়ায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর উহার অনুবাদের ভার গ্রহণ করিয়াছেন। ২৫ পল্লবে প্রথম ভাগ প্রকাশিত হইয়াছে। পত্রাঙ্ক ২৯১, মূল্য পরিষদের সদস্যগণের পক্ষে ১৲ এক টাকা, সাধারণের পক্ষে ১৷০ দেড় টাকা।

৩৮। **বাঙ্গালা ভাষা**—কটক রাভেন্সা কলেজের অধ্যাপক শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি এম্ এ মহাশয় বিপুল পরিশ্রম সহকারে ইহা সম্পাদন করিয়াছেন। ইহার প্রথম ভাগের তিন অধ্যায় প্রকাশিত হইয়াছে। ১ম অধ্যায়—রাঢ়ের ভাষা পত্রাঙ্ক ৩৩, সাধারণের পক্ষে মূল্য ৸০ বার আনা।

২য় অধ্যায়—শব্দশিক্ষা— পত্রাঙ্ক ৭৩ সাধারণের পক্ষে মূল্য ৸০ বার আনা।

৩য় অধ্যায়—ব্যাকরণ— „ ২৯৬ সাধারণের পক্ষে মূল্য ১৷০ পাঁচ সিকা।

## নিম্নলিখিত গ্রন্থগুলি যন্ত্রস্থ :—

১। **চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্ত্তন**—ইহা চণ্ডীদাস বিরচিত অভিনব গীতিকাব্য।

পদসংখ্যা প্রায় ৪০০ শত। ইহার ভাষা কবির প্রচলিত পদাবলীর ভাষা হইতে বিভিন্ন। আদর্শ পুথিখানি বঙ্গভাষার প্রাচীনতম হস্তলিখিত গ্রন্থ। অক্ষরগুলি খৃষ্টীয় ত্রয়োদশ শতাব্দীতে উৎকীর্ণ বিশ্বরূপ সেনের তাম্রশাসনের অক্ষরানুরূপ। শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ মহাশয়ের চেষ্টায় ও যত্নে এই সুপ্রাচীন লুপ্ত গ্রন্থের উদ্ধারসাধন হইয়াছে এবং তিনিই এই গ্রন্থ সম্পাদনের ভার লইয়াছেন।

২। **মহিলা-ব্রতকথা**—শ্রীমতী কিরণবালা দাসী কর্ত্তৃক সঙ্কলিত ও শ্রীযুক্ত রামেন্দ্র সুন্দর ত্রিবেদী লিখিত ভূমিকা সমেত। সত্বর প্রকাশিত হইবে।

৩ **চণ্ডীদাসের পদাবলী**—ভূতপূর্ব্ব "বীরভূমি" সম্পাদক শ্রীযুক্ত নীলরতন মুখোপাধ্যায় বি এ মহাশয়ের চেষ্টায় চণ্ডীদাসের বহু নূতন পদ আবিষ্কৃত হইয়াছে এবং তাঁহারই সম্পাদকতায় পরিষৎ হইতে চণ্ডীদাসের পদাবলীর একটী বৃহৎ ও সটীক সংস্করণ মুদ্রিত হইতেছে।

৪। **মুদ্রিত বাঙ্গালা পুস্তকের তালিকা**—বঙ্গদেশে মুদ্রাযন্ত্র স্থাপনাবধি অর্থাৎ ১৭৬৫ খৃঃ হইতে ১৯১১ খৃঃ পর্য্যন্ত যে সকল বাঙ্গালা পুস্তক প্রকাশিত হইয়াছে, তাহার সম্পূর্ণ তালিকা। শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ মহাশয় ইহা সম্পাদন করিতেছেন। মুদ্রণকার্য্য আরম্ভ হইয়াছে।

৫। **বাঙ্গালা শব্দকোষ**—পরিষদের আজন্ম-সঙ্কল্পিত বাঙ্গালা-অভিধান সঙ্কলনের যে প্রস্তাব আছে, এই গ্রন্থখানি প্রকাশের ব্যবস্থা করিয়া পরিষৎ তাহা আংশিক সমাধা করিতে প্রস্তুত হইয়াছেন। কটকের রাভেন্‌শা কলেজের অধ্যাপক শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি এম্ এ মহাশয় এই কোষ-গ্রন্থখানি সঙ্কলন করিয়াছেন এবং পরিষদের ব্যয়ে উহা মুদ্রিত হইতেছে। এই বিপুল গ্রন্থেরও ছাপা আরম্ভ হইয়া গিয়াছে।

৬। **শ্রীভাষ্য** ২য় খণ্ড।

৭। **বোধিসত্ত্বাবদান-কল্পলতা** ২য় ভাগ।

**নিম্নলিখিত গ্রন্থগুলি মুদ্রণের ব্যবস্থা হইতেছে ঃ—**

১। **উৎকীর্ণ-লিপিসঙ্কলন**—এ পর্য্যন্ত ভারতবর্ষের যেখানে যত শিলালিপি, তাম্রলিপি, প্রতিমা-গাত্রে খোদিত লিপি এবং অন্যান্য যে কোন খোদিত লিপি প্রকাশিত হইয়াছে, তাহার প্রত্যেকটির সংক্ষিপ্তবিবরণ, বর্ত্তমান অবস্থিতি স্থান, কোথায় কোন্ কোন্ পুস্তক-পত্রিকায় তাহার উল্লেখ আছে, তাহার কোন্‌খানি হইতে কি কি ঐতিহাসিক তথ্য আবিষ্কৃত হইয়াছে বা আবিষ্কারে সাহায্য করিয়াছে, তাহার যথাযথ বিবরণ এই পুস্তকে সঙ্কলিত হইতেছে। পরিষদের অন্যতম সহকারী সম্পাদক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ মহাশয় ইহার সঙ্কলন ও সম্পাদন-কার্য্যের ভার লইয়াছেন। শীঘ্রই এই গ্রন্থের মুদ্রণ আরম্ভ হইবে।

২। **অন্ধকবি ভবানীপ্রসাদ বিরচিত দুর্গামঙ্গল**—সম্পাদক শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী। নানা কারণে প্রকাশে বিলম্ব ঘটিতেছে।

৩। **কাশীরামদাসের মহাভারত**—সম্পাদক মাননীয় বিচারপতি সার শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় সরস্বতী এম্ এ, ডি এল্, ডি এস্‌সি, পি এচ্ ডি, এফ্ আর এস্ ই। তিনি স্বয়ং ইহার প্রকাশের ব্যয়ভার গ্রহণ করিয়াছেন। মাননীয় শ্রীযুক্ত আশুতোষ মুখোপাধ্যায় মহাশয় বঙ্গ-সাহিত্যের আলোচনায় প্রবৃত্ত হইয়া পরিষদের জন্য কাশীদাসী মহাভারতের সম্পাদন-ভার স্বীকার করিয়াছেন, এই সংবাদ বহন করিয়া পরিষৎ গর্ব্বিত হইতে পারেন। কাটোয়ার কাশীরাম-স্মৃতি-সমিতির অধ্যক্ষগণ কাশীরাম দাসের মহাভারতের প্রাচীন পুথি সংগ্রহ করিয়া দিবার ভার লইয়াছেন। পুথি হস্তগত হইলেই, ইহার কার্য্য আরম্ভ হইবে।

৪। **কবিকঙ্কণ-চণ্ডী**—এই সুপ্রসিদ্ধ গ্রন্থের বিশুদ্ধ পাঠ ও অপ্রচলিত শব্দের অর্থসহ সম্পূর্ণ নির্ঘণ্ট সহিত নূতন সংস্করণ প্রকাশার্থ দীঘাপতিয়ার রাজবংশধর কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্ এ সম্পূর্ণ ব্যয়ভার গ্রহণ করিয়াছেন এবং বঙ্গ-সাহিত্যের ইতিহাসলেখক শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন ইহার সম্পাদনভার গ্রহণ করিয়াছেন। কবিকঙ্কণের বংশধরের নিকট দামুন্যা গ্রামে রক্ষিত ও পূজিত কবির স্বহস্তলিখিত মূল পুথি পাওয়া গিয়াছিল; সহসা ঐ পুথি হস্তান্তরিত হওয়ায় পুস্তক প্রকাশে বিলম্ব ঘটিতেছে।

৫। **অশ্বঘোষ-প্রণীত বুদ্ধচরিতের বঙ্গানুবাদ**—শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুরের পুত্র শ্রীমান্ রথীন্দ্রনাথ ঠাকুর এই প্রসিদ্ধ পুস্তকের অনুবাদ করিয়াছেন।

৬। **সয়রুল মোতাখরীণ**—এই সুবিখ্যাত পারসী ইতিহাসখানি অতীব প্রয়োজনীয় গ্রন্থ। মুরশিদাবাদ নশীপুরনিবাসী ৺গৌরসুন্দর মৈত্র মহাশয় এই সুবৃহৎ গ্রন্থের বঙ্গানুবাদ করিয়া রাখিয়া গিয়াছেন। পারস্যভাষায় সুপণ্ডিত অধ্যাপক শ্রীযুক্ত যদুনাথ সরকার এম্ এ মহাশয় এই গ্রন্থের পাণ্ডুলিপি দেখিয়া, ইহা প্রকাশ করিতে পরামর্শ দেন এবং তিনিই এই গ্রন্থ সম্পাদন করিবেন। অনুবাদকের পুত্র শ্রীযুক্ত যোগীন্দ্রপ্রসাদ মৈত্র মহাশয়ের যত্নে ও চেষ্টায় উহা পরিষৎ কর্ত্তৃক প্রকাশিত হইতেছে।

# পত্রিকায় প্রকাশিত প্রবন্ধ

(তারকা (*) চিহ্নিত প্রবন্ধগুলি পরিষদের অধিবেশনে পঠিত হইয়াছিল)

## আধুনিক সাহিত্য

| | | |
|---|---|---|
| ১ বর্ষ | বঙ্কিমচন্দ্র ও আধুনিক বঙ্গীয় সাহিত্য | রমেশচন্দ্র দত্ত |
| | ৺ ভূদেব মুখোপাধ্যায় | রজনীকান্ত গুপ্ত |
| | বাঙ্গালা রচনা | রজনীকান্ত গুপ্ত |
| ২ বর্ষ | বাঙ্গালা গদ্যসাহিত্য | রজনীকান্ত গুপ্ত |
| | আধুনিক বঙ্গসাহিত্য ও বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ | বীরেশ্বর পাঁড়ে |
| | সাহিত্য সমালোচনা | রজনীকান্ত গুপ্ত |
| | ৺ অক্ষয়কুমার দত্ত | রজনীকান্ত গুপ্ত |
| | সংক্ষিপ্ত সমালোচনা | রজনীকান্ত গুপ্ত |

| | | |
|---|---|---|
| ৩ বর্ষ | মাইকেল মধুস্থদন দত্ত | রজনীকান্ত গুপ্ত |
| | মাতৃভক্তি ও মাতৃ-উপাসনাতেই সন্তানের মুক্তি ( সমালোচনা ) | গোবিন্দলাল দত্ত |
| ৪ বর্ষ | মহারাণী ভিক্টোরিয়ার রাজত্বে বাঙ্গালা সাহিত্য | রজনীকান্ত গুপ্ত |
| ৭ বর্ষ | ৺ রজনীকান্ত গুপ্ত | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| ১০ বর্ষ | ৺ হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায় | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| ১৬ বর্ষ | ১৩১৫ সালের বঙ্গসাহিত্যের বিবরণ* | অমূল্যচরণ ঘোষ |
| ১৭ বর্ষ | ১৩১৬ সালের বঙ্গসাহিত্যের বিবরণ* | অমূল্যচরণ ঘোষ |

## প্রাচীন-সাহিত্য

| | | |
|---|---|---|
| ১ বর্ষ | প্রাচীন সাহিত্যালোচনা | হীরেন্দ্রনাথ দত্ত |
| | কৃত্তিবাস | হীরেন্দ্রনাথ দত্ত |
| | মুকুন্দরাম ও ভারতচন্দ্র | রমেশচন্দ্র দত্ত |
| ২ বর্ষ | রামমোহনের রামায়ণ | নীলরতন মুখোপাধ্যায় |
| | মহাকবি মুকুন্দরাম কবিকঙ্কণ | মহেন্দ্রনাথ বিদ্যানিধি |
| | জগৎরাম রায়ের রামায়ণ | পাঁচকড়ি ঘোষ |
| | কবিরঞ্জন রামপ্রসাদ সেন * | দীননাথ গঙ্গোপাধ্যায় |
| | প্রাচীন কবিসঙ্গীত | রজনীকান্ত গুপ্ত |
| ৩ বর্ষ | ঈশান নাগরের অদ্বৈত প্রকাশ | অচ্যুতচরণ চৌধুরী |
| | কবি উদ্ধবানন্দ * | মহেন্দ্রনাথ বিদ্যানিধি |
| | কবি কৃষ্ণরামদাসের রায়মঙ্গল * | ব্যোমকেশ মুস্তফী |
| | গৌরীমঙ্গল | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | দুর্গাপঞ্চরাত্র | বলীন্দ্র সিংহ দেব |
| | অন্ধকবি ভবানীপ্রসাদ * | রসিকচন্দ্র বসু |
| | বিজয় পণ্ডিতের মহাভারত * | নগেন্দ্রনাথ বসু |
| | বিজয় গুপ্তের মনসার পাঁচালী * | নিবারণচন্দ্র ভট্টাচার্য্য |
| | হরিচরণ দাসের অদ্বৈতমঙ্গল | রসিকচন্দ্র বসু |
| ৪ বর্ষ | কবি উদ্ধবানন্দের রাধিকামঙ্গল ও তাহার সমালোচক | মৃণালকান্তি ঘোষ |
| | কৃত্তিবাস পণ্ডিত * | প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায় |
| | কৃত্তিবাস সম্বন্ধে মন্তব্য | নগেন্দ্রনাথ বসু |
| ৪ বর্ষ | কবি জয়ানন্দ ও চৈতন্যমঙ্গল * | নগেন্দ্রনাথ বসু |
| | দুর্গামঙ্গল ও কবি রূপনারায়ণ | রসিকচন্দ্র বসু |
| | নরোত্তম ঠাকুর | অচ্যুতচরণ চৌধুরী |
| | দেহ-কড়চ | ঐ |

| | | |
|---|---|---|
| ৪ বর্ষ | ভারতচন্দ্রের আদি বিদ্যাসুন্দর | রসিকচন্দ্র বসু |
| | রমাই পণ্ডিতের ধর্ম্মমঙ্গল * | হরপ্রসাদ শাস্ত্রী |
| | ঐ ধর্ম্মমঙ্গলের পরিশিষ্ট | বিনোদবিহারি কাব্যতীর্থ |
| | লোকনাথ দাসের সীতাচরিত্র | অচ্যুতচরণ চৌধুরী |
| | সহদেব চক্রবর্ত্তীর ধর্ম্মমঙ্গল * | অম্বিকাচরণ গুপ্ত |
| ৫ বর্ষ | চণ্ডীদাসের অপ্রকাশিত পদাবলী | নীলরতন মুখোপাধ্যায় |
| | চণ্ডীদাসের চতুর্দ্দশ পদাবলী ( দুই দফা ) | নগেন্দ্রনাথ বসু |
| | চণ্ডীদাসের পুথি-সম্বন্ধে মন্তব্য | নগেন্দ্রনাথ বসু |
| | কবি জয়ানন্দের আর একটু পরিচয় | নগেন্দ্রনাথ বসু |
| | দ্বিজ রামচন্দ্রের দুর্গামঙ্গল কাব্য * | শরচ্চন্দ্র শাস্ত্রী |
| | দ্বিজ রামচন্দ্রের প্রকৃত কালনির্ণয় | রমেশচন্দ্র বসু |
| | পাঁচালিকার ঠাকুরদাস * | ব্যোমকেশ মুস্তফী |
| | বৈষ্ণব কবি জগদানন্দ | কালিদাস নাথ |
| | রঘুনাথের অশ্বমেধ-পঞ্চালিকা * | রজনীকান্ত চক্রবর্ত্তী |
| | শীতলামঙ্গল ( দেবকীনন্দন ও নিত্যানন্দকৃত ) * | ব্যোমকেশ মুস্তফী |
| | স্ত্রীকবি মাধবী * | অচ্যুতচরণ চৌধুরী |
| ৬ বর্ষ | কাশীরাম দাসের বংশপরিচয় ও কালনির্ণয় | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | কবিরঞ্জন রামপ্রসাদ সেন * | আনন্দনাথ রায় |
| | গোবিন্দচন্দ্রের গীত * | শিবচন্দ্র শীল |
| | ঠাকুর নরহরি সরকার ও রঘুনন্দন ঠাকুর * | আনন্দনাথ রায় |
| | পীতাম্বর দাসের রসমঞ্জরী | নগেন্দ্রনাথ বসু |
| | ভবানীদাস বিরচিত রামরত্নগীতা | রজনীকান্ত চক্রবর্ত্তী |
| | শূদ্র পণ্ডিত ও কাশীখণ্ড | রসিকচন্দ্র বসু |
| ৭ বর্ষ | রাজকবি জয়নারায়ণ * | ব্যোমকেশ মুস্তফী |
| | বিদ্যাপতি ও তৎসাময়িক বৃত্তান্ত | বিনোদবিহারি কাব্যতীর্থ |
| | চম্পককলিকা | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | চম্পককলিকা সম্বন্ধে মন্তব্য | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | কবি লালা জয়নারায়ণ * | আনন্দনাথ রায় |
| | জগন্নাথবিজয় ও কবি মুকুন্দ * | রসিকচন্দ্র বসু |
| | ঐ সম্বন্ধে মতামত | নগেন্দ্রনাথ বসু |
| | কাশীদাসাগ্রজ কৃষ্ণদাস * | রাখালদাস কাব্যতীর্থ |
| ৮ বর্ষ | কাশীরাম দাস | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | অর্জ্জুন-সংবাদ ( মুকুন্দানন্দ কৃত ) | রজনীকান্ত চক্রবর্ত্তী |
| ৯ বর্ষ | কবিবল্লভের রসকদম্ব * | তারকেশ্বর ভট্টাচার্য্য |

| | | |
|---|---|---|
| ১০ বর্ষ | খনা | যোগেশচন্দ্র রায় |
| ১২ বর্ষ | প্রাচীন মুসলমান কবিগণ | আবদুল করিম |
| | মাণিক গাঙ্গুলি ও ধর্ম্মমঙ্গল * | ব্রজসুন্দর সান্যাল |
| | বৈষ্ণবদাস ও উদ্ধবদাস | ক্ষেত্রগোপাল সেন গুপ্ত |
| | নারায়ণদেবের পাঁচালি | আবদুল করিম |
| ১৩ বর্ষ | অদ্ভুতাচার্য্যের রামায়ণ * | রজনীকান্ত চক্রবর্ত্তী |
| | কবিকঙ্কণ ও তাঁহার চণ্ডীকাব্য | অম্বিকাচরণ গুপ্ত |
| | কবি গঙ্গারাম ও মহারাষ্ট্র পুরাণ | ব্যোমকেশ মুস্তফী |
| | ধর্ম্মমঙ্গল | দীনেশচন্দ্র সেন |
| | রমাই পণ্ডিত ও ময়নাপুরের যাত্রাসিদ্ধি | বিনোদবিহারি কাব্যতীর্থ |
| | সুকবি বল্লভাদি রচিত বৃহৎ পদ্মাপুরাণ | দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার |
| ১৪ বর্ষ | কবি জয়কৃষ্ণ দাস | অম্বিকাচরণ গুপ্ত |
| | দশহরার উৎপত্তি | শিবচন্দ্র শীল |
| ১৫ বর্ষ | ধর্ম্মমঙ্গল-প্রণেতা মাণিক গাঙ্গুলি | যোগেশচন্দ্র রায় |
| | প্রাচীন পদাবলীর পাঠভেদ | সতীশচন্দ্র রায় |
| | কবি গঙ্গারাম ও মহারাষ্ট্র পুরাণ ( প্রতিবাদ ) | কেদারনাথ মজুমদার |
| | ব্রহ্মপুত্র উপত্যকায় প্রাচীন কবি | দেবনারায়ণ ঘোষ |
| ১৬ বর্ষ | কালকেতুর চৌতিশা | আবদুল করিম |
| | প্রাচীন পদাবলী ও পদকর্ত্তৃগণ ( ১ম প্রবন্ধ ) | সতীশচন্দ্র রায় |
| | শূন্য-পুরাণ | যোগেশচন্দ্র রায় |
| | শূন্য-পুরাণ সম্বন্ধে মন্তব্য | নগেন্দ্রনাথ বসু |
| ১৮ বর্ষ | প্রাচীন পদাবলী ও পদকর্ত্তৃগণ ( গোবিন্দ কবিরাজ ) | সতীশচন্দ্র রায় |
| | পাটপর্য্যটন ও শ্রীঅভিরাম ঠাকুরের শাখা নির্ণয় | অম্বিকাচরণ ব্রহ্মচারী |
| | চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্ত্তন * | বসন্তরঞ্জন রায় |

গ্রাম্য-সাহিত্য

| | | |
|---|---|---|
| ১ বর্ষ | ছেলে ভুলান ছড়া | রবীন্দ্রনাথ ঠাকুর |
| ২ বর্ষ | ছড়া ( সংগ্রহ ) | — |
| | ঐ বাঁকুড়া ও মেদিনীপুর | বসন্তরঞ্জন রায় |
| | ঐ—সাঁওতাল পরগণা | — |
| | ঐ—কলিকাতা ( মেয়েলি ছড়া) | রবীন্দ্রনাথ ঠাকুর |
| ৩ বর্ষ | ছড়া | কুঞ্জলাল রায় |

| | | |
|---|---|---|
| ৩ বর্ষ | ছড়া | অম্বিকাচরণ গুপ্ত |
| | রাধিকামঙ্গল ( উদ্ধবানন্দকৃত ) | — |
| ৮ বর্ষ | সত্যনারায়ণ কথা | ব্যোমকেশ মুস্তফী |
| | রামভদ্রের সত্যদেবসংহিতা | ব্যোমকেশ মুস্তফী |
| | বিশ্বেশ্বরের সত্যনারায়ণ পাঁচালি | ব্রজসুন্দর সান্যাল |
| ৯ বর্ষ | বৃন্দাবনদাসের গোলোকসংহিতা | তারকেশ্বর ভট্টাচার্য্য |
| | জ্ঞানদাসের নিকুঞ্জসাজান | তারকেশ্বর ভট্টাচার্য্য |
| | মঙ্গলচণ্ডীর পাঁচালি | তারকেশ্বর ভট্টাচার্য্য |
| | চট্টগ্রামী ছেলে ভুলান ছড়া (১) | আবদুল করিম |
| ৯ বর্ষ | ব্রতবিবরণ | রামপ্রাণ গুপ্ত |
| ১০ বর্ষ | শরৎকালী | ব্রজসুন্দর সান্যাল |
| | চট্টগ্রামী ছেলেভুলান ছড়া (২) | আবদুল করিম |
| ১১ বর্ষ | কৃত্তিবাস প্রণীত রামরাস | নগেন্দ্রনাথ বসু |
| | মাণিক দত্তের মঙ্গলচণ্ডী | রজনীকান্ত চক্রবর্ত্তী |
| | নিরক্ষর কবি ও গ্রাম্যকবিতা | মোক্ষদাচরণ ভট্টাচার্য্য |
| ১২ বর্ষ | ঐ | মোক্ষদাচরণ ভট্টাচার্য্য |
| | ঐ | মোক্ষদাচরণ ভট্টাচার্য্য |
| | চট্টগ্রামী ছেলে ঠকান ধাঁধা | আবদুল করিম |
| | বিবিধ প্রচলিত প্রাচীনগাথা | |
| ১৩ বর্ষ | গ্রাম্য গীতি | দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার |
| | সূর্য্যের পাচালি | জীবেন্দ্রকুমার দত্ত |
| | চট্টগ্রামী ছেলেভুলান ছড়া (৩) | আবদুল করিম |
| | বাঙ্গালীর মেয়ের ব্রতকথা | অক্ষয়চন্দ্র সরকার |
| ১৪ বর্ষ | বরিশালের গ্রাম্যগীতি | রাজেন্দ্রকুমার মজুমদার |
| ১৫ বর্ষ | ময়নামতীর গান * | বিশ্বেশ্বর ভট্টাচার্য্য |
| | কোচবিহারের হেঁয়ালি | প্রভাসচন্দ্র ভট্টাচার্য্য |
| | একখানি প্রাচীন চৌতিশা | জীবেন্দ্রকুমার দত্ত |
| ১৬ বর্ষ | আদ্যের গম্ভীরা | হরিদাস পালিত |
| ১৭ বর্ষ | গৌড়ীয় মঙ্গলচণ্ডী গীতে বৌদ্ধভাব * | হরিদাস পালিত |
| | লক্ষ্মীচন্দ্র ব্রত পাঞ্চালি | জীবেন্দ্রকুমার দত্ত |
| | ঐ ভ্রম সংশোধন | আবদুল করিম |
| ১৮ বর্ষ | ত্রিনাথের উপাখ্যান | চৌধুরী কে বিশ্বরাজ ধন্বন্তরী |
| | শিবের গাজন * | হরিদাস পালিত |

## পুস্তক ও পুথির বিবরণ

| | | | |
|---|---|---|---|
| ১ বর্ষ | মুদ্রিত বাঙ্গালা পুস্তকের তালিকা ( লং সাহেবের সঙ্কলিত ) | | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | প্রথম প্রবন্ধ—ব্যাকরণ, কোষগ্রন্থ | | „ |
| ২ বর্ষ | দ্বিতীয় প্রবন্ধ ইতিহাস, জীবনচরিত ও ভূগোল | | „ |
| | তৃতীয় প্রবন্ধ—ধর্ম্মনীতি, নীতিকথা | | „ |
| | চতুর্থ প্রবন্ধ—কবিতা ও নাটক | | „ |
| ৩ বর্ষ | বঙ্গীয় সাময়িক-পত্র ( তালিকা ) | | রাজবিহারী দাস |
| ৪ বর্ষ | বঙ্গীয় সংবাদপত্র ( তালিকা ) | | রাজবিহারী দাস |
| | বাঙ্গালা পুথির সংক্ষিপ্ত বিবরণ | ( ১—২১৩ ) | নগেন্দ্রনাথ বসু |
| ৫ বর্ষ | বাঙ্গালা পুথির বিবরণ | ( ১—১৩ ) | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | বাঙ্গালা পুথির সংক্ষিপ্ত বিবরণ | ( ১—৩৩ ) | অম্বিকাচরণ গুপ্ত |
| | ঐ | ( ৩৪—৬০ ) | অম্বিকাচরণ গুপ্ত |
| | বঙ্গীয় সমাচার পত্রিকা—কালানুসারে ইতিবৃত্ত | | মহেন্দ্রনাথ বিদ্যানিধি |
| | বাঙ্গালার আদি রসায়ন গ্রন্থ | | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| ৬ বর্ষ | বাঙ্গালা পুথির সংক্ষিপ্ত বিবরণ | (২১৪—৩৫৯ ) | নগেন্দ্রনাথ বসু |
| | ঐ | ( ১—৩৬ ) | মৃণালকান্তি ঘোষ |
| | ঐ | ( ১—১৩ ) | মৃণালকান্তি ঘোষ |
| ৭ বর্ষ | বাঙ্গালা পুথির সংক্ষিপ্ত বিবরণ | ( ১—১২ ) | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | প্রাচীন পুথির বিবরণ | ( ১—১৯ ) | আবদুল করিম |
| | ঐ | ( ২০—৩৩ ) | আবদুল করিম |
| ৮ বর্ষ | প্রাচীন পুঁথির বিবরণ | ( ১—৪৪ ) | তারকেশ্বর ভট্টাচার্য্য |
| | ঐ | ( ১—৯ ) | রাজীবলোচন দাস |
| | ঐ | ( ১—৮ ) | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | ঐ | ( ১—১৮ ) | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী |
| | ঐ | ( ১—১৪ ) | শিবচন্দ্র শীল |
| ৯ বর্ষ | ঐ | ( ১—৫ ) | অতুলচন্দ্র চৌধুরী |
| | ঐ | ( ১—৮৭ ) ( অতিরিক্ত সংখ্যা ) | আবদুল করিম |
| ১০ বর্ষ | ঐ | ( ১—৩০ ) | চিত্তসুখ সান্যাল |
| | ঐ | ( ১—১০ ) | ব্রজসুন্দর সান্যাল |
| | ঐ | ( ৮৮—৩০৭ ) | আবদুল করিম |
| ১১ বর্ষ | ঐ | ( ৩০৮—৪৩৩ ) ( অতিরিক্ত ) | আবদুল করিম |
| ১২ বর্ষ | বাঙ্গালা পুথির বিবরণ | ( ১—৮৪ ) | হরগোপাল দাস কুণ্ডু |
| ১৮ বর্ষ | প্রাচীন পুথির বিবরণ | ( ৫০০—৫১৫ ) | আবদুল করিম |

এই চারিজন নূতন বিশিষ্ট সভ্য নির্ব্বাচিত হইয়াছেন এবং সেইহেতু বর্ষশেষে বিশিষ্ট সভ্যসংখ্যা ১১ ছিল। আলোচ্য বর্ষে শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ ও শ্রীযুক্ত যোগেশ-চন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয়গণ বিশেষ-সভ্য নির্ব্বাচিত হওয়ায় বর্ষশেষে বিশেষ-সভ্যসংখ্যা ১৫ হইয়াছে। শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ মহাশয় পরিষদের জন্য প্রায় ৭০০ প্রাচীন পুথি সংগ্রহ করিয়াছেন এবং শ্রীযুক্ত যোগেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয় অনেক মৃত সাহি-ত্যিকের স্বহস্ত-লিখিত পত্রাদি পরিষদের চিত্রশালাতে উপহার প্রদান করিয়াছেন। আলোচ্যবর্ষে কলিকাতাবাসী ৬৫১ জন সভ্যমধ্যে ৯ জনের মৃত্যু হইয়াছে, ১৯ জন সভ্যপদ ত্যাগ করিয়াছেন, চাঁদা অনাদায়হেতু ১১ জনের নাম সভ্য-তালিকা হইতে উঠাইয়া দেওয়া হইয়াছে; এবং ১২৮ জন কলিকাতাবাসী পরিষদের নূতন সভ্য-পদ গ্রহণ করিয়াছেন। এই হিসাবে দেখা যাইতেছে যে, আলোচ্য বর্ষের শেষে কলিকাতা-বাসী সভ্যের সংখ্যা ৭৪০ জন ছিল। আলোচ্য বর্ষের প্রারম্ভে মফস্বলের সভ্য-সংখ্যা ৮৭১ জন, তন্মধ্যে ৮ জনের মৃত্যু হইয়াছে, ৫ জন সভ্যপদ ত্যাগ করিয়াছেন, ৪৬ জনের নাম চাঁদা অনাদায়হেতু সভা-তালিকা হইতে উঠাইয়া দেওয়া হইয়াছে ও ১ জন বিশেষ-সভ্য নির্ব্বাচিত হইয়াছেন। আলোচ্য বর্ষে ২৬৬ জন মফস্বলবাসী পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছেন, তন্মধ্যে ১ জন সভ্যপদ ত্যাগ করিয়াছেন। এই হিসাবে দেখা যায় যে, আলোচ্য বর্ষে মফস্বলবাসী সভ্যসংখ্যা ১০৭৬ ছিল। কিন্তু কলিকাতাবাসী ৭৪০ জন সভ্যমধ্যে ১৭ জন মফস্বলে চলিয়া গিয়াছেন এবং মফস্বলবাসী ১৮ জন কলিকাতায় আসিয়াছেন; সুতরাং বর্ষশেষে কলিকাতার সাধারণ সভ্যসংখ্যা ৭৪১ ছিল। মফস্বল-বাসী ১০৭৬ জন মধ্যে ১৮ জন কলিকাতায় আসিয়াছেন এবং ১৭ জন কলিকাতাবাসী মফস্বলে গিয়াছেন; সুতরাং বর্ষশেষে মফস্বলবাসী সভ্যের সংখ্যা ১০৭৫ ছিল এবং কলিকাতা ও মফস্বলবাসী সাধারণ সভ্যের সংখ্যা বর্ষশেষে ১৮১৬ হইয়াছিল। এই হিসাবে দেখা যাইতেছে যে, বর্ষশেষে পরিষদের সভ্য সংখ্যা এইরূপ ছিল:—

| | |
|---|---|
| আজীবন— | ০ |
| বিশিষ্ট— | ১১ |
| বিশেষ— | ১৫ |
| সাধারণ— | ১৮১৬ |
| কলিকাতা ৭৪১ } | |
| মফস্বল ১০৭৫ } | |
| | ১৮৪২ |

গত বৎসরের কার্য্য-বিবরণীতে দেখা যায় যে, পরিষৎ স্বীয় মন্দিরে প্রবেশ করার পর তিন বৎসরের মধ্যে পরিষদের সভ্যসংখ্যা প্রায় দেড়গুণ হইয়াছিল; কিন্তু ১৩১৫ সালের সভ্য-সংখ্যার (১০০২) সহিত গত বৎসরের সভ্যসংখ্যা (১৮১৬) তুলনা করিলে দেখা যায়

যে, তিন বৎসর পরে পরিষদের সভ্যসংখ্যা প্রায় দ্বিগুণ হইয়াছে। এই সংখ্যাবৃদ্ধি যে পরিষদের পক্ষে অত্যন্ত শ্লাঘার বিষয়, তাহার কোনও সন্দেহ নাই। সাহিত্য-পরিষৎ যে উদ্দেশ্য লইয়া জন্মগ্রহণ করিয়াছেন, তদনুরূপ উদ্দেশ্য লইয়া বঙ্গদেশে এ পর্য্যন্ত আর কোনও সভাসমিতি স্থাপিত হয় নাই এবং বঙ্গদেশের সমগ্র প্রতিভা একপ্রাণ হইয়া এই সমিতিতে যোগদান না করিলে, পরিষদের উদ্দেশ্য সফল হওয়া সুকঠিন। সুখের বিষয় যে, বঙ্গদেশের কৃতবিদ্য ব্যক্তিগণ ক্রমশঃ পরিষদের কার্য্যাবলীতে আকৃষ্ট হইয়া পরিষদের সভ্যপদ গ্রহণ করিতেছেন। বঙ্গদেশে কৃতবিদ্য লোকের সংখ্যার তুলনায় ১৮০০ সভ্য অত্যন্ত অল্প। সুতরাং আশা করা যায় যে, ভবিষ্যতে পরিষদের সভ্য-সংখ্যা উত্তরোত্তর বৃদ্ধি হইবে। সভ্যই পরিষদের প্রাণ এবং সভ্যসংখ্যা বৃদ্ধির সঙ্গে সঙ্গে যে পরিষদের কার্য্যক্ষেত্রও বিস্তৃতি লাভ করিবে, তাহাতে কোন সন্দেহ নাই। গতবৎসর তদীয় অভিভাষণে পরিষদের শ্রদ্ধেয় সভাপতি মহাশয় বলিয়াছিলেন ;—"আজ পরিষদের সদস্যসংখ্যা দেশের সকল সভাসমিতির সদস্যসংখ্যা হইতে অধিক হইলেও, ইহার উদ্দেশ্য বিবেচনা করিলে, বলিতে হয়, এখনও ইহার উপযুক্ত বল বৃদ্ধি হয় নাই। দেশের বিদ্বৎসমাজের, শিক্ষিত সমাজের অনেকেই ইহার সদস্য হইয়াছেন, তথাপি বহু প্রাচীন সাহিত্য-সেবক, বহু খ্যাতিমান্ গ্রন্থকার, বহু সংবাদ-পত্রের সম্পাদক, বহু সুলেখক এখনও ইহার বাহিরে রহিয়াছেন। নবীন সাহিত্যসেবী এবং প্রতিষ্ঠাবান্ লেখকগণেরও অনেকে ইহার অন্তর্ভুক্ত নহেন। ইহা পরিষদের পক্ষে ক্ষোভের কথা সন্দেহ নাই। বাঙ্গালা-সাহিত্যের সামান্য সম্পর্কেও যাঁহারা আসিয়াছেন, বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সদস্য শ্রেণিতে তাঁহাদের প্রত্যেককেই যাহাতে সন্নিবিষ্ট করিতে পারা যায়, তৎপ্রতি পরিষদের হিতকাম ব্যক্তিবর্গের এবং পরিচালকবর্গের লক্ষ্য থাকা প্রার্থনীয়। পরিষদের উদ্দেশ্য এবং সঙ্কল্প সম্বন্ধে কাহারও কিছু বলিবার নাই, কিন্তু পরিচালকবর্গের সহিত মতভেদের হেতুতে যাঁহারা সম্মিলিত হইতে ইতস্ততঃ করেন, তাঁহাদিগের প্রতি আমার নিবেদন,—দূরে থাকাতেই মতভেদ বজায় রহিয়া যাইতেছে ; একত্র হউন, সম্মিলিত হউন, দেখিবেন মতভেদ হ্রাস হইবে, উহার তীব্রতা কমিয়া গিয়া উভয় পক্ষের সামঞ্জস্য সাধিত হইবে। আজ বার্ষিক অধিবেশনের এই শুভাবসরে পরিষদের সভাপতিরূপে আমি দেশের সকল সাহিত্যিককে ইহার সদস্য পদ গ্রহণ করিবার জন্য সাদরে আহ্বান করিতেছি। আসুন, সকলে একক্রিয় হইয়া সাহিত্য-যজ্ঞে ব্রতী হই। আমাদের মুসলমান ভ্রাতৃগণের মাতৃভাষানুরাগের কথা পূর্ব্বেই বলিয়াছি। পরিষদে মুসলমান সদস্যের অভাব নাই ; কিন্তু তাঁহাদিগের মধ্যেও যাঁহারা গ্রন্থকার, যাঁহারা সুলেখক, তাঁহাদেরও অনেকে এখনও পরিষদের বাহিরে রহিয়াছেন। আজ আমি তাঁহাদিগকেও ইহাতে সম্মিলিত হইবার জন্য সাদরে আহ্বান করিতেছি। আসুন, আজ হিন্দু মুসলমান সকলে একত্র হইয়া মাতৃভাষার চরণে ভক্তি উপহার উৎসর্গ করি।" এই অবসরে সভাপতি মহাশয়ের কথাগুলির পুনরাবৃত্তি করিয়া দেশীয় শিক্ষিত সমাজকে পরিষদে যোগদান করিবার জন্য সাদরে আহ্বান করিতেছি

### মৃত সভ্যগণ ও সাহিত্যসেবিগণ

গত বৎসর বঙ্গীয়-সাহিত্য-পরিষদের ১৮ জন সভ্য পরলোকগমন করিয়াছেন। এই ১৮ জনমধ্যে এরূপ অনেক সভ্য ছিলেন, যাঁহাদের যশোরাশি সমস্ত ভারতে এবং কোন কোন স্থলে ভারতবর্ষের বাহিরেও পরিব্যাপ্ত হইয়াছিল। এই সমস্ত সভ্যের মৃত্যুবার্ত্তা ঘোষণা করিয়া পরিষৎ নিতান্ত পরিতাপ বোধ করিতেছেন।

(১) মহারাজ নৃপেন্দ্রনারায়ণ ভূপ—কুচবিহারাধিপতির অকাল-মৃত্যুতে সমস্ত দেশের যে ক্ষতি হইয়াছে,তাহা সহজে পূরণ হইবার নহে। সাহিত্য-পরিষদের সহিত মহারাজের অত্যন্ত ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল। ১৩০৮ সালের ১১শ মাসিক অধিবেশনে আজীবন-সভ্য সম্বন্ধে পরিষদের নিয়মাবলী প্রণীত হয় এবং এই নিয়ম প্রণয়নের কিছুদিন পরেই মহারাজ বাহাদুর পরিষদের আজীবন-সভ্যপদ গ্রহণ করিয়া সাহিত্য-পরিষদকে গৌরবান্বিত করেন। তাঁহার মৃত্যুতে পরিষৎ সম্প্রতি আজীবন সভ্যশূন্য হইয়াছেন এবং পরিষৎ অদ্য অত্যন্ত দুঃখের সহিত সাধারণের সমক্ষে তাঁহার একমাত্র আজীবন সভ্যের মৃত্যুসংবাদ ঘোষণা করিতেছেন। বিশ্ববিদ্যালয়ের নূতন বিধি প্রবর্ত্তিত হওয়ার পূর্ব্ব পর্য্যন্ত কুচবিহার ভিক্‌টোরিয়া কলেজে প্রত্যেক ছাত্রই বিনা বেতনে পাঠ করিতে পারিত এবং এই একমাত্র দৃষ্টান্তেই পরলোকগত মহারাজ বাহাদুরের দেশমধ্যে শিক্ষাবিস্তার জন্য কিরূপ আন্তরিক অনুরাগ ছিল, তাহা স্পষ্টই বুঝিতে পারা যাই-তেছে। ১৩১২ সালের শিল্প-প্রদর্শনীতে পরিষৎ যে সাহিত্যিক প্রদর্শনী খুলিয়াছিলেন, তাহাতে মহারাজ বাহাদুর বিবিধ দ্রব্য প্রদর্শনীর জন্য পরিষৎকে ধার দিয়াছিলেন। এতাদৃশ শিক্ষানুরাগী মহারাজ বাহাদুরের অকালমৃত্যুতে সমগ্র দেশের ও সাহিত্য-পরিষদের যে অতি বিষম ক্ষতি হইয়াছে, তাহা বলা বাহুল্য।

(২) গিরিশচন্দ্র ঘোষ—গত বৎসর বঙ্গীয় নাট্যাকাশ হইতে সর্ব্বাপেক্ষা উজ্জ্বল নাট্যজ্যোতিষ্ক খসিয়া পড়িয়াছে। নাট্যাচার্য্য গিরিশচন্দ্র ঘোষ বঙ্গসাহিত্যানুরাগী প্রত্যেকেরই নিকট সুপরিচিত। যতদিন বঙ্গভাষা, বঙ্গসাহিত্য ও বঙ্গনাট্যমন্দির থাকিবে, ততদিন পর্য্যন্ত গিরিশচন্দ্রের নাম সমুজ্জ্বল ভাবে বর্ত্তমান থাকিবে। গিরিশচন্দ্র জননী বঙ্গভাষাকে যেরূপ নানাবিধ অলঙ্কারে ভূষিতা করিবার সামর্থ্য ও শক্তি প্রাপ্ত হইয়াছিলেন, তদনুরূপ সামর্থ্য ও শক্তিলাভ ও তাহার উপযুক্ত ব্যবহার অতি অল্প লোকের অদৃষ্টেই ঘটিয়া থাকে। গত ১৩০৮ সালে গিরিশবাবু পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন। গিরিশচন্দ্রের স্মৃতির প্রতি যথোচিত সম্মান প্রদর্শনার্থ কলিকাতা টাউনহলে এক বিশেষ সভার অধিবেশন হইবে বলিয়া কার্য্য-নির্ব্বাহক-সমিতি স্থির করিয়াছেন, কিন্তু নানা প্রকার বাধাবিঘ্ন হেতু সেই সভা এতদিন পর্য্যন্ত আহূত হইতে পারে নাই। অনতিবিলম্বে এই বিশেষ সভা আহূত হইবে।

(৩) দুর্গাদাস শীল—পরলোকগত শীল মহাশয় পরিষদের একজন বিশেষ হিতৈষী সভ্য ছিলেন ও গত ১৩১৭ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন।

(৪) পূর্ণচন্দ্র গোস্বামী—গোস্বামী মহাশয়ের অকালমৃত্যুতে সাহিত্য-পরিষৎ একজন বিশেষ হিতৈষী বন্ধু হারাইয়াছেন। পূর্ণ বাবু বাল্যকাল হইতেই কাব্যামোদী ছিলেন। তিনি ১৩০৯ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করেন এবং সর্ব্বদাই আবশ্যকমত পরিষদের জন্য কার্য্য করিতে প্রস্তুত থাকিতেন। তাঁহার অকাল মৃত্যুতে পরিষৎ বিশেষভাবে ক্ষতিগ্রস্ত।

(৫) মহামহোপাধ্যায় কবিরাজ বিজয়রত্ন সেন কবিরঞ্জন—গত বৎসর কলিকাতা আয়ুর্ব্বেদীয় সমাজের একটি অত্যুজ্জ্বল নক্ষত্র খসিয়া পড়িয়াছে। মহামহোপাধ্যায় কবিরাজ বিজয়রত্ন সেনের চিকিৎসা-নিপুণতা সমগ্র ভারতে ব্যাপ্ত ছিল। কবিরাজ মহাশয় পরিষদের প্রতি অত্যন্ত স্নেহ-পরবশ ছিলেন। চিকিৎসাকার্য্যে ব্যাপৃত থাকিলেও, সাহিত্যালোচনাতে তাঁহার প্রগাঢ় অনুরাগ ছিল এবং সময় ও সুবিধা হইলে তিনি পরিষদের সভাধিবেশনে যোগদান করিতেন। তিনি পরিষদের ষষ্ঠ বর্ষে ইহার সভ্যপদ গ্রহণ করেন। তিনি পরিষদের স্থায়ী-ভাণ্ডারে ৫০০৲ টাকা দান করিতে প্রতিশ্রুত হইয়াছিলেন এবং এতন্মধ্যে পরিষৎ এপর্য্যন্ত ১৫০৲ টাকা প্রাপ্ত হইয়াছেন। আমরা তাঁহার উপযুক্ত পুত্র ও উত্তরাধিকারিগণের নিকট হইতে অবশিষ্ট টাকা যথাসময়ে পাইব বলিয়া আশা করি। এইরূপ হিতৈষী সভ্যের মৃত্যুতে পরিষৎ বিশেষভাবে দুঃখিত ও ক্ষতিগ্রস্ত।

(৬) বীরেশ্বর পাঁড়ে—বঙ্গসাহিত্যসেবীদের মধ্যে মৃত বীরেশ্বর পাঁড়ে মহাশয়ের স্থান অতি উচ্চে। তিনি গভীর চিন্তাশীল লেখক ছিলেন ও আজীবন সাহিত্য-সেবাব্রতী ছিলেন। তৎপ্রণীত 'মানবতত্ত্ব' গ্রন্থখানি অতিশয় প্রসিদ্ধ। সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার বিশেষ অনুরাগ ছিল এবং বৃদ্ধ বয়সেও তিনি সুযোগ ও সুবিধামত পরিষদের অধিবেশনে যোগদান করিতেন। পরিষৎ-স্থাপনের প্রথম হইতেই তিনি ইহার সভ্যশ্রেণিভুক্ত ছিলেন। তিনি তিনখানি মাসিকপত্র—সহচরী, বিজ্ঞানদর্পণ ও জাহ্নবী এক সঙ্গে চালাইতেন। তিনি বাঙ্গালা ভাষার বিশুদ্ধি রক্ষার জন্য পরিষদে অনেক চেষ্টা করিয়াছিলেন। তিনি 'মানবতত্ত্ব' ভিন্ন শিশুপাঠ্য অনেক গ্রন্থ রচনা করিয়াছেন এবং নানাবিধ চিন্তাশীল সমালোচনা ও প্রবন্ধ লিখিয়াছেন। তাঁহার সুযোগ্য পুত্র শ্রীযুক্ত মনোমোহন পাঁড়ে মহাশয় তাঁহার জীবদ্দশাতেই তাঁহার নাম-সংসৃষ্ট একটি পুরস্কার সাহিত্য-পরিষদের হস্তে অর্পণ করেন। যাহাতে এই পুরস্কার চিরস্থায়ী হইয়া পরলোকগত বীরেশ্বর পাঁড়ে মহাশয়ের নাম পরিষদের সহিত অচ্ছেদ্য বন্ধনে বদ্ধ হইতে পারে, মনোমোহন বাবু অচিরে তদনুযায়ী ব্যবস্থা করিবেন বলিয়া আশা করা যায়।

(৭) বেণীমাধব গঙ্গোপাধ্যায় এম্ এ—ইনি অনেকদিন শিক্ষকতা কার্য্যে ব্যাপৃত ছিলেন এবং ইংরাজি ভাষা-শিক্ষা, ব্যাকরণ ও অভিধান সম্বন্ধে ছাত্রগণের পাঠোপযোগী অনেক পুস্তক লিখিয়া গিয়াছেন। তিনি ১৩১৬ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করেন।

(৮) রামনাথ চক্রবর্ত্তী—ইনি ১৩১৬ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন। বাঙ্গালা-ভাষা ও বঙ্গীয়-সাহিত্য-পরিষদের প্রতি তাঁহার বিশেষ অনুরাগ ছিল।

(৯) কবিরাজ হরলাল গুপ্ত—গত ১৩০৮ সালে ইনি পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন

ও চিকিৎসা-শাস্ত্র সম্বন্ধে বাঙ্গালা ভাষায় কয়েকখানি পুস্তক প্রণয়ন করিয়াছিলেন, তাঁহার মৃত্যুতে পরিষৎ অত্যন্ত দুঃখিত।

(১০) হরিনাথ দে—হরিনাথের অকালমৃত্যুতে দেশের যে ক্ষতি হইয়াছে, তাহা কোন দিন পূরণ হইবে কি না বলা যায় না। নানা ভাষায় পারদর্শী হরিনাথের যশোরাশি ভারতবর্ষ, এসিয়ার অন্যান্য অনেক স্থানে ও সুদূর ইউরোপের নানা স্থানে পরিব্যাপ্ত ছিল। ৩৫ বৎসর বয়সে মৃত্যু না হইলে যে তিনি উত্তরকালে সমকালীন ভাষাবিদ্‌গণের মধ্যে অতি উচ্চ স্থান অধিকার করিতেন, তাহাতে কোন সন্দেহ নাই। তিনি ১৩১১ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন এবং মৃত্যু পর্য্যন্ত পরিষদের সভ্য ছিলেন। তিনি পরিষদের বিশেষ হিতৈষী বন্ধু ছিলেন এবং তাঁহার অকালমৃত্যুতে পরিষৎ অতিশয় ক্ষুব্ধ ও দুঃখিত।

(১১) কুলদাপ্রসাদ মুখোপাধ্যায়—বাঁকুড়ানিবাসী কুলদাপ্রসাদ মুখোপাধ্যায় মহাশয় পরিষদের স্থাপনাবধি ইহার সভ্য ছিলেন। বাঁকুড়াতে পরিষদের একটি শাখা স্থাপনের জন্য ইঁহার বিশেষ যত্ন ও আগ্রহ ছিল। এইরূপ অতি প্রাচীন হিতৈষী বন্ধুর মৃত্যুতে পরিষৎ অত্যন্ত দুঃখিত।

(১২) জগৎশেঠ গোলাপচাঁদ বাহাদুর—মুরশিদাবাদের প্রসিদ্ধ জগৎশেঠ বংশের জগৎশেঠ গোলাপচাঁদ বাহাদুরের মৃত্যুতে সাহিত্য-পরিষদের বিশেষ ক্ষতি হইয়াছে। তিনি ১৩১৭ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন এবং সভ্যপদ গ্রহণের সঙ্গে সঙ্গে স্বতঃপ্রবৃত্ত হইয়া পরিষৎকে তিনি কতকগুলি মূর্ত্তি, দলিল প্রভৃতি উপহার দিতে চাহিয়াছিলেন; কিন্তু তাঁহার অকালমৃত্যুতে সেই সমস্ত দ্রব্য পরিষদের হস্তগত হয় নাই।

(১৩) বসন্তকুমার সরকার—ইনি একজন নবীন সাহিত্যিক ছিলেন এবং পরিষদের কার্য্য-কলাপে ইঁহার প্রগাঢ় ভক্তি ছিল। ইনি গত ১৩১৫ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করেন।

(১৪) বেনোয়ারীলাল গোস্বামী—ইঁহার মৃত্যুতে পরিষদের বিশেষ ক্ষতি হইয়াছে। প্রত্নতত্ত্বা-লোচনাতে ইঁহার বিশেষ যত্ন ছিল এবং গতপূর্ব্ব বৎসর কাটোয়ার সন্নিকটে বল্লাল সেনের যে তাম্রশাসন আবিষ্কৃত হইয়াছিল সর্ব্বপ্রথমে তিনিই তাহার পাঠ 'প্রবাসী' পত্রিকায় উদ্ধার করেন। গত ১৩১৭ সাল হইতে তিনি পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন।

(১৫) মুন্‌শী এম্‌ এ, ডব্লিউ জে, হক—ইনি গত ১৩১৩ সালে পরিষদের সভ্য হইয়াছিলেন। ইনি বঙ্গভাষানুরাগী ছিলেন। পরিষদের এই বন্ধুর মৃত্যুতে পরিষৎ বিশেষ দুঃখিত।

(১৬) রায় যাদবচন্দ্র চক্রবর্ত্তী বাহাদুর—ইনি কুচবিহার রাজসরকারের বিচারাসন অনেকদিন সসম্মানে অলঙ্কৃত করিয়াছিলেন এবং বাঙ্গলা-ভাষায় কয়েকখানি পুস্তক প্রণয়ন করিয়াছিলেন। ইনি গত ১৩১৩ সাল হইতে পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন। পরলোকগত রায়বাহাদুর সর্ব্বদাই পরিষদের খোঁজখবর লইতেন এবং বার্দ্ধক্য সত্ত্বেও সম্পাদকের সহিত সাক্ষাৎ করিয়া নানারূপ উপদেশাদি দিতেন।

(১৭) রাধেশচন্দ্র শেঠ—রাধেশচন্দ্রের অকালমৃত্যুতে পরিষৎ একজন বিশেষ অন্তরঙ্গ বন্ধু হারাইয়াছেন। রাধেশচন্দ্র একজন কর্ম্মী পুরুষ ছিলেন। তিনি গৌড়, পাণ্ডুয়া প্রভৃতি স্থানের

প্রত্নতত্ত্বের আলোচনাতে সবিশেষ কৃতিত্ব লাভ করিয়াছিলেন এবং এই সমস্ত স্থানের ভগ্নস্তূপের মধ্য হইতে অনেক নূতন ঐতিহাসিক তথ্য উদ্ধার করিয়াছিলেন। গত ১৩১৭ সালের পৌষমাসে মালদহে উত্তর-বঙ্গ সাহিত্য-সম্মিলনের যে অধিবেশন হইয়াছিল, রাধেশচন্দ্র সেই অধিবেশনের সম্পাদক ও প্রাণস্বরূপ ছিলেন। রাধেশচন্দ্রের কার্য্যক্ষেত্র সাহিত্য ও ঐতিহাসিক গণ্ডির মধ্যে আবদ্ধ না থাকিয়া আরও বহুদিকে বিস্তৃত হইয়াছিল। তাঁহার মৃত্যুতে দেশ হইতে একজন প্রকৃত কর্ম্মী পুরুষের বিয়োগ হইয়াছে। তাঁহার মৃত্যুতে শোক-প্রকাশার্থ পরিষদের একটি বিশেষ অধিবেশন হইয়াছিল এবং তাঁহার স্মৃতিরক্ষার্থ শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয় "রাধেশচন্দ্র-জাতীয়-শিক্ষাবৃত্তি" নামক একটি বৃত্তি স্থাপনের জন্য পরিষদের হস্তে ৬০০৲ টাকা দিবার প্রস্তাব করিয়াছেন। রাধেশবাবু ১৩০৫ সালে পরিষদের সভ্যপদ গ্রহণ করিয়াছিলেন।

(১৮) হেমাঙ্গচন্দ্র বসু—ইনি পরিষদের একজন হিতৈষী বন্ধু ছিলেন এবং পরিষদের স্থাপনাবধি ইহার সভ্য ছিলেন। মেদিনীপুরে পরিষদের একটি শাখা স্থাপনের জন্য ইঁহার বিশেষ উদ্যোগ ছিল।

অত্যন্ত দুঃখের বিষয় যে, পূর্ব্বোক্ত সভ্যগণ ব্যতীত আলোচ্য বর্ষে আরও অনেক প্রথিতনামা সাহিত্যসেবীর মৃত্যু হইয়াছে। পরিষদের দুরদৃষ্ট বশতঃ ইঁহারা মৃত্যু-সময়ে পরিষদের সভ্য-শ্রেণিভুক্ত ছিলেন না। এই সমস্ত মৃত সাহিত্যসেবীদিগের জন্য পরিষৎ বিশেষ দুঃখিত।

(১) কালীবর বেদান্তবাগীশ—কালীবর বেদান্তবাগীশের নাম বাঙ্গালা-সাহিত্যে সুপ্রসিদ্ধ ছিল। ডাঃ রামদাস সেনের সম্পর্কে আসিয়া বাঙ্গালা-সাহিত্যের তিনি যে উপকার করিয়াছিলেন তাহা সর্ব্বজনবিদিত। বাঙ্গালা ভাষায় সংস্কৃত দার্শনিক সাহিত্যের অনুবাদ ও প্রচার দ্বারা যে সকল পণ্ডিত বঙ্গ-সাহিত্যকে সমৃদ্ধ করিয়া গিয়াছেন, বেদান্তবাগীশ মহাশয় তন্মধ্যে অগ্রগণ্য বলিলেও অত্যুক্তি হয় না। দুরূহ দার্শনিক গ্রন্থের প্রাঞ্জল অনুবাদে তিনি যে অসাধারণ শক্তি দেখাইয়া গিয়াছেন, তাহা সকলের অনুকরণীয়। তাঁহার বেদান্তদর্শন ও অন্যান্য দার্শনিক গ্রন্থের অনুবাদ চিরকাল পণ্ডিতজনের নিকট আদর পাইবে। সদস্য না হইয়াও তিনি পরিষদের বহু অধিবেশনে উপস্থিত থাকিতেন এবং "শঙ্কর ও শাক্যমুনি" নামক একটী প্রবন্ধ পরিষদের বিশেষ অধিবেশনে পাঠ করিয়া পরিষদের কৃতজ্ঞতাভাজন হইয়াছিলেন। ঐ গ্রন্থ পরিষদের গ্রন্থাবলীভুক্ত হইয়াছে। তাঁহার পরলোকগমনে পরিষৎ যার পর নাই সন্তপ্ত।

(২) মহামহোপাধ্যায় কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন—সংস্কৃত শাস্ত্রসমূহে পারদর্শী মহামহোপাধ্যায়ের মৃত্যুতে সমস্ত দেশ ও পণ্ডিত-সমাজ ক্ষতিগ্রস্ত হইয়াছে, ইহা বলাই বাহুল্য।

(৩) রায় বাহাদুর নরেন্দ্রনাথ সেন—পরলোকগত রায়বাহাদুর সাক্ষাৎভাবে পরিষদের সহিত সংসৃষ্ট ছিলেন না তথাপি তিনি মৃত্যুকাল পর্য্যন্ত বঙ্গ-সাহিত্যের উন্নতি করিয়াছিলেন। রায় বাহাদুর নরেন্দ্রনাথের কার্য্যকলাপ সমগ্র ভারত-প্রসিদ্ধ। ইঁহার মৃত্যুতে শোকপ্রকাশার্থ পরিষৎ একটি বিশেষ অধিবেশন [illegible] করিয়াছিলেন।

(৪) মহারাজ শ্রীরামচন্দ্র ভঞ্জদেও বাহাদুর—ময়ূরভঞ্জাধিপতি মহারাজ শ্রীরামচন্দ্র ভঞ্জদেও

বাহাদুরের অকাল ও শোচনীয় মৃত্যুতে সমগ্র দেশ বিশেষভাবে ব্যথিত। ঐতিহাসিক অনুসন্ধানাদি বিষয়ে পরলোকগত মহারাজের সবিশেষ আগ্রহ এবং উৎসাহ ছিল। ময়ূরভঞ্জের প্রত্নতত্ত্বাদি সম্বন্ধীয় বিবরণ সংগ্রহ করার জন্য তিনি পরিষদের পত্রিকা-সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব মহাশয়কে নিযুক্ত করিয়াছিলেন। সাহিত্য-পরিষদের কার্য্যে তাঁহার বিশেষ সহানুভূতি ছিল এবং তিনি একদিন অনুগ্রহপূর্ব্বক সাহিত্য-পরিষদের গৃহ ও চিত্রশালা দেখিতে আসিয়াছিলেন। পরিষদের কার্য্যকলাপ দেখিয়া তিনি অত্যন্ত সন্তোষলাভ করিয়াছিলেন এবং পরিষদের সভ্যপদ গ্রহণের জন্য ইচ্ছা প্রকাশ করিয়াছিলেন; কিন্তু অকস্মাৎ তাঁহার মৃত্যু হওয়াতে পরিষৎ তাঁহাকে সভ্যরূপে গ্রহণ করিয়া গৌরবান্বিত হইতে পারেন নাই। তিনি পরিষদের সভ্য না হইলেও পরিষদের গৃহনির্ম্মাণ-তহবিলে ৫০০৲ টাকা সাহায্য করিয়াছিলেন।

(৫) মনোমোহন বসু—মনোমোহন বসুর মৃত্যুতে সাহিত্যাকাশ হইতে একটি উজ্জ্বল নক্ষত্র খসিয়া পড়িয়াছে। মৃত্যুকালে পরিষদের সভ্য না থাকিলেও, তিনি সাহিত্য-পরিষদের অন্যতম প্রতিষ্ঠাতা ছিলেন। তিনি চিরকাল পরিষদের হিতকামনা করিতেন ও ১৩০৩ সালে সাহিত্য-পরিষদের অন্যতম সহকারী সভাপতি নির্ব্বাচিত হইয়াছিলেন। মনোমোহন বাবু বর্ত্তমান সাহিত্য-সেবীদিগের মধ্যে সর্ব্বাপেক্ষা বয়োজ্যেষ্ঠ ছিলেন। এক সময়ে তিনি বঙ্গদেশের শ্রেষ্ঠ নাটককার বলিয়া গণ্য ছিলেন বলিলে অত্যুক্তি হয় না। তাঁহার রচিত নাটকগুলি বঙ্গ-সাহিত্যে স্থায়ী সমাদর লাভ করিয়াছে। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের স্থাপন-কালে তাঁহার সহিত ইহার বিশেষ ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল। ৺রজনীকান্ত গুপ্ত, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত এবং বর্ত্তমান সম্পাদক এই তিন জনের সহিত মিলিত হইয়া তিনি বিবিধ উপায়ে ও বহু পরিশ্রমে পরিষদের গঠন কার্য্যে অনেক সাহায্য করিয়াছিলেন। যদি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের ইতিবৃত্ত ভবিষ্যতে রচনাযোগ্য হয় তবে তাহাতে মনোমোহন বাবুর এ বিষয়ে উৎসাহ, অধ্যবসায় ও পরিশ্রমের উল্লেখ না থাকিলে, সেই ইতিহাস অসম্পূর্ণ হইবে। নানা সাময়িক পত্রের প্রতিষ্ঠাতা ও সম্পাদক এবং নানাপ্রকার সদ্‌গ্রন্থ, সঙ্গীত ও নাটকের রচয়িতারূপে তিনি সাহিত্যক্ষেত্রে অক্ষয় কীর্ত্তি রাখিয়া গিয়াছেন। তাঁহার মৃত্যুতে পরিষৎ বিশেষরূপে দুঃখিত এবং তাঁহার প্রতি সম্মান প্রদর্শনার্থ পরিষদের একটি বিশেষ সভা আহূত হইয়াছিল।

(৬) মীর মসারফ হোসেন—এই সুপ্রসিদ্ধ মুসলমান সাহিত্যিকের মৃত্যুতে পরিষৎ বিশেষ-ভাবে ক্ষতিগ্রস্ত। মৃত্যুর কিছুদিন পূর্ব্ব পর্য্যন্ত তিনি পরিষদের সভ্য ছিলেন। ইঁহার প্রণীত “বিষাদ-সিন্ধু” নামক গ্রন্থখানি সর্ব্বজন প্রশংসিত এবং বাঙ্গালা-সাহিত্যে তাঁহার অকৃত্রিম অনুরাগ ও রচনাশক্তির পরিচায়ক।

(৭) মহামহোপাধ্যায় রাজকৃষ্ণ তর্কপঞ্চানন—মহামহোপাধ্যায় মহাশয়ের মৃত্যুতে পণ্ডিত-সমাজ হইতে আর একটি উজ্জ্বলতম নক্ষত্র খসিয়া পড়িয়াছে।

(৮) বলাইচাঁদ গোস্বামী—প্রাচীন বৈষ্ণব-সাহিত্যে ইঁহার বিশেষ দখল ছিল এবং ইঁহার মৃত্যুতে বৈষ্ণব-সমাজের বিশেষ ক্ষতি হইয়াছে।

(৯) আচার্য্য সত্যব্রত সামশ্রমী—সামশ্রমী মহাশয়ের পরলোকগমনে একজন মহাপণ্ডিতের তিরোধান হইয়াছে। সামশ্রমী মহাশয়ের বিদ্যা ও খ্যাতি ইউরোপ পর্য্যন্ত বিস্তৃত ছিল এবং মোক্ষমূলর প্রভৃতি আচার্য্যগণ বেদসম্বন্ধে তাঁহার গভীর পাণ্ডিত্য একবাক্যে স্বীকার করিয়া গিয়াছেন। বৈদিক সাহিত্যে অসামান্য অভিজ্ঞতার জন্য তিনি দেশবিদেশে পূজা পাইয়াছিলেন। বৈদিক সাহিত্যসম্বন্ধে বঙ্গভাষা তাঁহার নিকট বিশেষ ঋণী। বৈদিক সাহিত্য বাঙ্গালাভাষায় প্রচার কার্য্যে তিনি অগ্রণী এবং অগ্রগণ্য ছিলেন। এই বিষয়ে তিনি বঙ্গ-সাহিত্যকে যেরূপ সমৃদ্ধ করিয়া গিয়াছেন, তাহাতে তাঁহার সমকক্ষ কেহ ছিল না। তিনি এসিয়াটিক সোসাইটির একজন সম্মানিত (Honorary) সভ্য ছিলেন। সাহিত্য-পরিষদেও তাঁহাকে অন্যতম বিশিষ্ট সভ্যরূপে গ্রহণ করার প্রস্তাব হইয়াছিল। কিন্তু তাঁহার মৃত্যুতে সেই প্রস্তাব কার্য্যে পরিণত করা সম্ভবপর হয় নাই। তাঁহার স্মৃতির প্রতি সম্মান প্রদর্শনার্থ পরিষদে একটি বিশেষ সভার অধিবেশন হইয়াছিল। তাঁহার পুত্র পণ্ডিত শ্রীযুক্ত শিবব্রত সামরত্ন মহাশয় তাঁহার একখানি তৈলচিত্র পরিষৎকে উপহার দিয়াছেন। অদ্যকার বার্ষিক অধিবেশনে তাঁহার চিত্র উন্মোচিত হইবে। পরিষৎ সেই চিত্র বক্ষে ধারণ করিয়া গৌরবান্বিত হইবেন।

(১০) প্রিয়নাথ চক্রবর্ত্তী—ইনি অতি সাধুচরিত্র ও ঋষিকল্প ব্যক্তি ছিলেন। সাহিত্য আলোচনাতে ইঁহার যথেষ্ট অনুরাগ ছিল এবং বঙ্গভাষায় তিনি আধ্যাত্মিক বিষয় সম্বন্ধে কয়েকখানি পুস্তক লিখিয়াছিলেন। তাঁহার স্মৃতি-রক্ষার্থ তাঁহার কতিপয় শিষ্য পরিষদের হস্তে কিঞ্চিৎ অর্থ প্রদান করিয়াছেন এবং তাঁহার একখানি প্রতিকৃতি পরিষদে রক্ষার জন্য দিয়াছেন।

(১১) পণ্ডিত ক্ষেত্রমোহন ভট্টাচার্য্য বিদ্যারত্ন—ইনি সংবাদ-ভাস্কর ও সংবাদ-রসরাজ প্রভৃতি অনেক সংবাদপত্রের সম্পাদক ও স্বত্বাধিকারী ছিলেন। এই অতি প্রাচীন সাহিত্যিকের মৃত্যুতে পরিষৎ অত্যন্ত দুঃখিত।

(১২) মহামহোপাধ্যায় যদুনাথ সার্ব্বভৌম—সার্ব্বভৌম মহাশয়ের মৃত্যুসংবাদ পাইয়া পরিষৎ অতিমাত্র সন্তপ্ত হইলেন। বঙ্গের অধ্যাপকসমাজ হইতে এক বৎসরের মধ্যে অনেকগুলি উজ্জ্বল নক্ষত্রের অন্তর্ধান নিতান্তই শোকাবহ।

১৭শ বার্ষিক অধিবেশন

গতবর্ষে ৩১শে বৈশাখ পরিষদের সপ্তদশ বার্ষিক অধিবেশন অনুষ্ঠিত হয়। উক্ত অধিবেশনে সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় তাঁহার অভিভাষণ পাঠ করেন এবং শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ মহাশয় পূর্ব্ববৎসরের বাঙ্গালাসাহিত্যের বিবরণ প্রদান করেন। ঐ অধিবেশনে পূর্ব্ব বৎসরের কার্য্য-বিবরণ পঠিত ও যথারীতি গৃহীত হয় এবং নূতন বৎসরের জন্য কর্ম্মচারী নির্ব্বাচিত এবং কার্য্য-নির্ব্বাহক-সমিতি গঠিত হয়।

## মাসিক অধিবেশন

গত বৎসরের মাসিক অধিবেশনে নিম্নলিখিত প্রবন্ধগুলি যথাক্রমে পঠিত হইয়াছিল ;—

| অধিবেশন | | পঠিত প্রবন্ধ |
|---|---|---|
| প্রথম | „ ১৭ই আষাঢ়, রবিবার | (১) দুঃখ—শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র এম্ এ। |
| | | (২) চণ্ডীদাসের কৃষ্ণ কীর্ত্তন—শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ। |
| দ্বিতীয় | „ ১৪ই শ্রাবণ রবিবার | (৩) বেদই জগতের আদি গ্রন্থ—পণ্ডিত শ্রীযুক্ত উমেশচন্দ্র গুপ্ত বিদ্যারত্ন। |
| তৃতীয় | „ ১০ই ভাদ্র রবিবার | (৪) মৌর্য্য নরপতি অশোক—শ্রীযুক্ত চারুচন্দ্র বসু। |
| চতুর্থ | „ ৩১শে ভাদ্র „ | (৫) দেউলপোতায় প্রাপ্ত সূর্য্যমূর্ত্তি—শ্রীযুক্ত চিত্তসুখ সান্যাল বি ই |
| | | (৬) ৺ রাধেশচন্দ্র শেঠ মহাশয়ের জীবনী—শ্রীযুক্ত রাধাকুমুদ মুখোপাধ্যায় এম্ এ। |
| | | (৭) শিবের গাজন—শ্রীযুক্ত হরিদাস পালিত। |
| | | (৮) আদিশূরের রাজধানী—পণ্ডিত শ্রীযুক্ত অম্বিকাচরণ ব্রহ্মচারী ভক্তিরঞ্জন। |
| | | (৯) পালরাজগণ (ভূমিকা)—শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ। |
| পঞ্চম | „ ৩রা অগ্রহায়ণ | (১০) দক্ষিণ ভারতে মনাজিৎ ( Monazite )-শ্রীযুক্ত সুবোধকৃষ্ণ বিশ্বাস এম এ। |
| | | (১১) পালরাজগণ (আলোকচিত্র সহ)—শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ। |
| ষষ্ঠ | „ ১লা পৌষ | (১২) নৈমিষারণ্য—পণ্ডিত শ্রীযুক্ত শরচ্চন্দ্র শাস্ত্রী। |
| | | (১৩) রাজা দত্তখাস কে ?—শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব। |
| | | (১৪) জীবগণের রোম ও কেশের একটী নূতন ব্যবহার—শ্রীযুক্ত নিবারণচন্দ্র ভট্টাচার্য্য এম্ এ, বি এস্-সি। |
| | | (১৫) ভারতবর্ষের বর্ণমালা—শ্রীযুক্ত বিজয়চন্দ্র মজুমদার বি এল্। |
| | | (১৬) বঙ্গভাষার বিশেষণ—শ্রীযুক্ত বসন্তকুমার চট্টোপাধ্যায়। |

| মাসিক অধিবেশন | | পঠিত প্রবন্ধ |
|---|---|---|
| সপ্তম অধিবেশন, ২১শে মাঘ | | (১৭) ইন্দ্রাণী ও উজানী—শ্রীযুক্ত অম্বিকাচরণ ব্রহ্মচারী ভক্তিরঞ্জন। |
| | | (১৮) বেদান্তদর্শনের প্রণেতা কে?—শ্রীযুক্ত কৃষ্ণানন্দ ব্রহ্মচারী। |
| | | (১৯) মহাভারতের বঙ্গানুবাদ—শ্রীযুক্ত বনমালী চক্রবর্ত্তী বেদান্ততীর্থ বেদান্তরত্ন এম্ এ। |
| | | (২০) সদাশিব—শ্রীযুক্ত দ্বারকানাথ চৌধুরী বি এ। |
| | | (২১) চণ্ডীদাসের পাট নান্নুর—শ্রীযুক্ত মহেন্দ্রমোহন ঠাকুর। |
| | | (২২) উৎকলদেশীয় স্বয়ম্ভূ শিবলিঙ্গের বর্ণনা—রায় বাহাদুর শ্রীযুক্ত বরদাপ্রসন্ন সোম এম্ এ, বি এল্। |
| অষ্টম ,, | ১৩ই ফাল্গুন | (২৩) ঋদ্ধি ও বৃদ্ধি (জীবনীয় গণান্তর্গত কন্দদ্বয়ের বিবরণ)—অধ্যাপক শ্রীযুক্ত ভীমচন্দ্র চট্টোপাধ্যায় বিদ্যাভূষণ বি এ, বি এস্‌সি। |
| নবম ,, | ৪ঠা চৈত্র | (২৪) কালিদাসের মনসামঙ্গল—শ্রীযুক্ত ভোলানাথ ব্রহ্মচারী। |
| | | (২৫) সত্যপীরের পাঁচালী—শ্রীযুক্ত পণ্ডিত অম্বিকাচরণ ব্রহ্মচারী ভক্তিরঞ্জন। |
| | | (২৬) ছিল্‌মাবাদের মেলা—শ্রীযুক্ত সুরেন্দ্রমোহন ঘোষ চৌধুরী। |
| দশম ,, | ১৫ই বৈশাখ (১৩১৯) | (২৭) ছোট চান্দর নামক উদ্ভিদের ক্ষারদ্রব্য আবিষ্কারের বিজ্ঞাপন—শ্রীযুক্ত সূর্য্যনারায়ণ সেন এম্ এ। |
| | | (২৮) পারদ ও পারদ শোধন-প্রণালী—শ্রীযুক্ত মণীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এম্ এ। |
| একাদশ ,, | ৫ই জ্যৈষ্ঠ | (২৯) যুগবিচারে কল্যাব্দ—শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ। |

মাসিক অধিবেশনে প্রদর্শন

এই সমস্ত মাসিক অধিবেশনে নিম্নলিখিত দ্রব্যগুলি প্রদর্শিত হইয়াছিল।

| মাসিক অধিবেশন | প্রদর্শিত দ্রব্য |
|---|---|
| প্রথম ,, | (১) চণ্ডীদাসের লুপ্ত গ্রন্থ "কৃষ্ণকীর্ত্তন" |

| মাসিক অধিবেশন | প্রদর্শিত দ্রব্য |
| --- | --- |
| প্রথম | (২) বিদ্যাবাগীশ ব্রহ্মচারী কৃত "সারঙ্গরঙ্গদা" পুথি —শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায়। |
| | (৩) গৌড় পাণ্ডুয়ার চিত্রিত ইষ্টক—৺ রাধেশচন্দ্র শেঠ। |
| | (৪) টামনা বা তর্পণ-দীঘিতে প্রাপ্ত মিনা করা ইষ্টক—শ্রীযুক্ত হরিদাস পালিত। |
| দ্বিতীয় " | (১) প্রাচীন মুদ্রা, মালদহ জাতীয় শিক্ষা সমিতি ২১টি, শ্রীযুক্ত পশুপতিনাথ শর্ম্মা কবীন্দ্র ৫টি, শ্রীযুক্ত সতীশচন্দ্র চক্রবর্ত্তী ২টি ও শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় প্রদত্ত ৪টি (মুদ্রা-তালিকা পরিশিষ্টে দ্রষ্টব্য)। |
| | (২) ফটো—বৃন্দাবনের নানাস্থানের ২৫ খানি ফটো—শ্রীযুক্ত পুলিনবিহারী দত্ত। |
| | (৩) ইষ্টক ঐ ঐ ঐ ঐ |
| তৃতীয় " | (১) প্রাচীন ৬টি সুবর্ণ মুদ্রা—শ্রীযুক্ত প্রফুল্লনাথ ঠাকুর মহাশয়ের প্রদত্ত (তালিকা পরিশিষ্টে)। |
| | (২) বিষ্ণুমূর্ত্তি (ধাতুময়ী) } শ্রীযুক্ত আনন্দনাথ রায় |
| | (৩) ইষ্টক } প্রদত্ত। |
| চতুর্থ " | (১) প্রাচীন প্রস্তরময় মূর্ত্তি—নবগ্রহ-মূর্ত্তি, দশাবতার-মূর্ত্তি,—ধর্ম্মচক্রমুদ্রা-মূর্ত্তি, বিশিষ্ট বুদ্ধমূর্ত্তি —শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় প্রদত্ত। |
| | (২) সূর্য্যমূর্ত্তি, শ্রীযুক্ত চিত্তসুখ সান্যাল প্রদত্ত। |
| | (৩) প্রাচীন মুদ্রা (৬টি তাম্র)—শ্রীযুক্ত অম্বিকাচরণ ব্রহ্মচারী প্রদত্ত। |
| পঞ্চম " | (১) প্রাচীন মুদ্রা—শ্রীযুক্ত কৃষ্ণলাল চৌধুরী প্রদত্ত ৩টি। |
| | (২) শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় প্রদত্ত ১টি রৌপ্যনির্ম্মিত মুদ্রা। |
| ৬ষ্ঠ | (১) কবি ভারতচন্দ্র ও মহারাজাধিরাজ কৃষ্ণচন্দ্রের হস্তাক্ষর—শ্রীযুক্ত সুকুমার হালদার বি এ ডেপুটী ম্যাজিষ্ট্রেট প্রদত্ত। |
| | (২) প্রাচীন মুদ্রা—শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় ৩০টি রৌপ্য ও মিশ্রধাতুনির্ম্মিত (তালিকা পরিশিষ্টে)। |

| মাসিক অধিবেশন | প্রদর্শিত দ্রব্য |
| --- | --- |
| সপ্তম ,, | (১) প্রাচীন মুদ্রা—১৩টি তাম্র ও রৌপ্যনির্ম্মিত শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত প্রদত্ত। ১টি তাম্র মুদ্রা শ্রীযুক্ত ভূপেন্দ্রকৃষ্ণ নিয়োগী প্রদত্ত ও ২টি রৌপ্য মুদ্রা শ্রীযুক্ত মণীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় প্রদত্ত। ( তালিকা পরিশিষ্টে )। |
| | (২) প্রস্তর মূর্ত্তি—১টি বিষ্ণুমূর্ত্তি শ্রীযুক্ত মণীন্দ্র নাথ গঙ্গোপাধ্যায় বি এল্ প্রদত্ত। ১টি কমলামূর্ত্তি ছাত্র-সভ্য শ্রীযুক্ত হৃষীকেশ মিত্র প্রদত্ত ও ১টি কৃষ্ণের জন্মসূচক ক্ষুদ্রমূর্ত্তি—শ্রীযুক্ত কৃষ্ণনাথ সেন প্রদত্ত। |
| | (৩) প্রবাল—শ্রীযুক্ত ডাঃ ললিতমোহন কর প্রদত্ত। |
| অষ্টম ,, | (১) পোকানির্ম্মিত রেশমী বস্ত্রখণ্ড—বাঁকুড়া সিমলাপালের রাজা শ্রীযুক্ত জগদ্বন্ধু সিংহ চৌধুরী বাহাদুর প্রদত্ত। |
| | (২) ফটো—চন্দননগর ও চুঁচুড়ার কতকগুলি প্রাচীন ঐতিহাসিক স্থানের চিত্র—শ্রীযুক্ত হরিহর শেঠ কর্ত্তৃক প্রদর্শিত। |
| নবম ,, | (১) ইষ্টক—সীতারাম রায়ের মূর্ত্তিযুক্ত ও কারু-কার্য্য-যুক্ত ইষ্টকখণ্ড—শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার বি এ, এম্ আর এ এস্ প্রদত্ত। |
| | (২) ফটো—৺ শিশিরকুমার ঘোষের জন্মস্থানের চিত্র ২—খানি প্রদাতা ঐ। |
| | (৩) প্রাচীন মুদ্রা—তাম্র ও রৌপ্য—শ্রীযুক্ত নন্দলাল দে প্রদত্ত। |
| | (৪) প্রাচীন চিত্র—বাদশাহ ফরুক শিয়ারের মূর্ত্তি—শ্রীযুক্ত কৃষ্ণবিহারী দে প্রদত্ত। |
| | (৫) প্রস্তরমূর্ত্তি—সূর্য্যমূর্ত্তির উর্দ্ধদেশ—শ্রীযুক্ত শ্রীশচন্দ্র ঘোষ প্রদত্ত। |
| দশম ,, | (১) খনিজ—করাতজ (Quartz)—শ্রীযুক্ত মন্মথ-নাথ নিয়োগী বি এস্‌সি প্রদর্শিত। |

### বিশেষ অধিবেশন

গত বৎসর পরিষদের ৫টি বিশেস অধিবেশন হইয়াছিল। নিম্নে তাহার সংক্ষিপ্ত বিবরণ প্রদত্ত হইল।

**প্রথম বিশেষ অধিবেশন, ১৩ই শ্রাবণ** — ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের শোকসভা (সদস্যগণের অল্পতাহেতু সভাধিবেশন স্থগিত রাখা হয়)।

**দ্বিতীয় বিশেষ অধিবেশন, ২০শে শ্রাবণ** — পণ্ডিত সত্যব্রত সামশ্রমী, রায় নরেন্দ্রনাথ সেন বাহাদুর ও রাধেশচন্দ্র শেঠ মহাশয়গণের পরলোকগমনে শোক প্রকাশার্থ এই বিশেষ অধিবেশন আহূত হয়। মহামহোপাধ্যায় ডাঃ শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। সভাপতি মহাশয়, মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, শ্রীযুক্ত মন্মথমোহন বসু, শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী, শ্রীযুক্ত চারুচন্দ্র বসু ও সম্পাদক প্রভৃতি উক্ত মহাত্মাগণের জীবন-চরিত আলোচনা করেন। তৎপরে সম্পাদক মহাশয় স্বর্গীয় রাধেশচন্দ্রের স্মৃতি-রক্ষা বিষয়ে শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয়ের পত্র পাঠ করেন। বিনয় বাবু এতদুদ্দেশ্যে পরিষদের হস্তে ৬০০৲ টাকা দান করিতে প্রতিশ্রুত হইয়াছেন। এই টাকার বার্ষিক সুদ হইতে "রাধেশচন্দ্র জাতীয় শিক্ষাবৃত্তি" নামে একটি বার্ষিক বৃত্তি স্থাপিত হইবে।

**প্রথম স্থগিত অধিবেশন, ২রা ভাদ্র** — ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের জন্য শোক প্রকাশার্থ এই বিশেষ অধিবেশন আহূত হয়। সভাপতি মহাশয়ের অনুপস্থিতি নিবন্ধন সহকারী সভাপতি শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। সভাপতি মহাশয়, পণ্ডিত শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী, শ্রীযুক্ত শশিভূষণ মুখোপাধ্যায়, শ্রীযুক্ত হেমেন্দ্রপ্রসাদ ঘোষ, শ্রীযুক্ত ক্ষেত্রনাথ বন্দ্যোপাধ্যায়, শ্রীযুক্ত রাখালদাস কাব্যতীর্থ, পণ্ডিত শ্রীযুক্ত রামচরণ বিদ্যাবিনোদ ও সম্পাদক মহাশয় ইন্দ্রবাবুর নানা গুণের আলোচনা করেন এবং শ্রীযুক্ত বিহারীলাল সরকার মহাশয়ের সহানুভূতিসূচক পত্র পঠিত হয়। তৎপরে রাজসাহী জোয়াড়ী নিবাসী

পরিষদের বন্ধু শ্রীযুক্ত মোহিনীনাথ বিশি মহাশয়ের পুত্র শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রনাথ বিশি মহাশয়ের অঙ্কিত ও পরিষদে উপহার প্রদত্ত ইন্দ্রবাবুর তৈলচিত্র প্রতিষ্ঠিত হয়।

তৃতীয় বিশেষ অধিবেশন, ৫ই ফাল্গুন

মহামহোপাধ্যায় চন্দ্রকান্ত তর্কালঙ্কার মহাশয়ের পরলোকগমনে শোক প্রকাশ ও স্মৃতিরক্ষার্থ এই বিশেষ অধিবেশন আহূত হয়। এই অধিবেশনে ময়মনসিংহবাসী অনেক গণ্যমান্য ব্যক্তি উপস্থিত ছিলেন। শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। সুসঙ্গের মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহ, শ্রীযুক্ত মতিলাল ঘোষ, মহামহোপাধ্যায় ডাঃ শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ, শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু, পণ্ডিত শ্রীযুক্ত পঞ্চানন তর্করত্ন, পণ্ডিত শ্রীযুক্ত অতুলকৃষ্ণ গোস্বামী, মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযুক্ত গুরুচরণ তর্কদর্শনতীর্থ, শ্রীযুক্ত ব্রজেন্দ্রকিশোর রায় চৌধুরী, শ্রীযুক্ত দ্বারকানাথ চক্রবর্ত্তী এম্ এ, বি এল্, শ্রীযুক্ত ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর তত্ত্বনিধি বি এ, শ্রীযুক্ত দক্ষিণাচরণ স্মৃতিতীর্থ, কবিরাজ শ্রীযুক্ত যামিনীভূষণ রায় এম্ এ, এম্, বি, শ্রীযুক্ত হরগোবিন্দ লস্কর চৌধুরী, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, শ্রীযুক্ত রায় রাধাবল্লভ চৌধুরী বাহাদুর, শ্রীযুক্ত রুড়মল গোয়েনকা, রায় শ্রীযুক্ত চারুচন্দ্র চৌধুরী বাহাদুর, শ্রীযুক্ত সত্যেন্দ্রমোহন চৌধুরী, শ্রীযুক্ত শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য ও শ্রীযুক্ত রায় বাহাদুর প্রিয়লাল গঙ্গোপাধ্যায় ৺তর্কালঙ্কার মহাশয় সম্বন্ধে আলোচনা করেন ও শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র এম্ এ মহাশয় তর্কালঙ্কার মহাশয়ের জীবনী সম্বন্ধে একটি প্রবন্ধ পাঠ করেন। তর্কালঙ্কার মহাশয়ের স্মৃতি-রক্ষার জন্য একটি সমিতি গঠিত হইয়াছে।

চতুর্থ বিশেষ অধিবেশন, ২৭শে ফাল্গুন

গিরিশচন্দ্র ঘোষ ও মনোমোহন বসু মহাশয়ের পরলোকগমনে শোক প্রকাশার্থ এই বিশেষ অধিবেশন আহূত হয়। সভাপতি মহাশয়ের অনুপস্থিতি নিবন্ধন ডাঃ শ্রীযুক্ত চুনীলাল বসু রায় বাহাদুর মহাশয়

সভাপতির আসন গ্রহণ করেন। সর্ব্ববাদিসম্মতিক্রমে স্থির হয় যে, ৺গিরিশচন্দ্রের জন্য একটি পৃথক্ বৃহতী সভার অধিষ্ঠান হইবে। সভাপতি মহাশয়, শ্রীযুক্ত চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়, শ্রীযুক্ত দীননাথ বসু, শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু, শ্রীযুক্ত বিষ্ণুচরণ চট্টোপাধ্যায়, শ্রীযুক্ত ললিতকুমার বন্দ্যোপাধ্যায় ও শ্রীযুক্ত মন্মথমোহন বসু মহাশয় মনোমোহন বাবুর জীবনী সম্বন্ধে আলোচনা করেন ও শ্রীযুক্ত বাণীনাথ নন্দী মহাশয় মনোমোহন বাবুর জীবনী সম্বন্ধে একটী প্রবন্ধ পাঠ করেন ও এই প্রসঙ্গে মনোমোহন বাবুর পুত্রগণের প্রদত্ত তাঁহার ব্যবহৃত যষ্টিখানি প্রদর্শন করেন।

পঞ্চম বিশেষ অধিবেশন, ১৫ই বৈশাখ ১৩১৯ — এই অধিবেশনে শ্রীযুক্ত সুকুমার হালদার মহাশয়ের প্রদত্ত প্রায় ৮৫০ খানি পুস্তক প্রদর্শিত হয় এবং পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতি কর্ত্তৃক গৃহীত পরিষদের নূতন নিয়মাবলী অনুমোদিত হয়।

কার্য্য-নির্ব্বাহক-সমিতি।

আলোচ্য বর্ষে নিম্নলিখিত ব্যক্তিগণ কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্য ছিলেন ;—

| | |
|---|---|
| শ্রীযুক্ত সারদাচরণ মিত্র এম্ এ, বি এল্ | সভাপতি |
| মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী এম্ এ, সি আই ই | সহকারী সভাপতি |
| মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর | ঐ |
| শ্রীযুক্ত রায় যতীন্দ্রনাথ চৌধুরী শ্রীকণ্ঠ এম্ এ, বি এল্ | ঐ |
| „ রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ | সম্পাদক |
| „ ব্যোমকেশ মুস্তফী | সহকারী সম্পাদক |
| „ হেমচন্দ্র দাশ গুপ্ত এম্ এ, এফ জি এস্ | ঐ |
| „ রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ, এম্ আর এ এস্ | ঐ |
| „ তারাপ্রসন্ন গুপ্ত বি এ | ঐ |
| „ বিনয়কুমার সরকার এম্ এ | ঐ |
| „ নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব | পত্রিকা-সম্পাদক |
| „ হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্ এ, বি এল্ | ধন-রক্ষক |
| „ অসিতকুমার মুখোপাধ্যায় বি এ, | গ্রন্থ-রক্ষক |
| „ খগেন্দ্রনাথ মিত্র এম্ এ, | ছাত্র-সভ্য-পরিদর্শক |
| „ গৌরীশঙ্কর দে এম্ এ, বি এল্ | আয়-ব্যয়-পরীক্ষক * |

কার্য্য-নির্ব্বাহক-সমিতির সভ্যগণ

নির্ব্বাচিত সভ্য

মহামহোপাধ্যায় শ্রীযুক্ত ডাক্তার সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম এ, পি এইচ ডি
„ সুরেশচন্দ্র সমাজপতি
কুমার „ শরৎকুমার রায় এম্ এ
„ ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ
„ খগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় বি এ, এটর্ণি
„ অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ
„ বনওয়ারিলাল চৌধুরী বি এ, বি এস্‌সি
কুমার „ অরুণচন্দ্র সিংহ

মনোনীত সভ্য

শ্রীযুক্ত দেবকুমার রায়চৌধুরী
„ শৈলেশচন্দ্র মজুমদার
„ চারুচন্দ্র বসু এম্ আর এ এস্
„ মন্মথমোহন বসু এম্ এ

এতদ্ব্যতীত শ্রীযুক্ত গৌরীশঙ্কর দে ও শ্রীযুক্ত ললিতচন্দ্র মিত্র মহাশয় আয়-ব্যয়-পরীক্ষক নিযুক্ত হইয়াছিলেন। আলোচ্য বর্ষে কার্য্য-নির্ব্বাহক সমিতির ২০টি অধিবেশন হয়। কার্য্য-নির্ব্বাহক সমিতির অধিবেশনে উপস্থিত সভ্যগণের উপস্থিতির সংখ্যা গড়ে ৯ জন। প্রতি বৎসরের ন্যায় এ বৎসরও কার্য্য-নির্ব্বাহক সমিতিতে নানাবিধ কার্য্য বিবেচনার্থ উপস্থিত হইয়াছিল। এই সমস্ত কার্য্য মধ্যে পরিষদের নিয়মাবলী আলোচনা ও শেষ মীমাংসা বিশেষভাবে উল্লেখ-যোগ্য। যদিও সাহিত্য-সম্মিলনের নিয়মানুসারে পরিষদের কার্য্য-নির্ব্বাহক সমিতির সভ্যগণ ব্যতীত অপর কয়েক জন সভ্যকে লইয়া সম্মিলন-পরিচালন সমিতি গঠিত হইয়াছে, তথাপি সম্মিলনের সর্ব্ববিধ কার্য্য সম্পাদনের ভার বাহিরের সভ্যগণ উপস্থিত হইতে না পারায় মুখ্যতঃ পরিষদের কার্য্য-নির্ব্বাহক সমিতির সভ্যগণের উপরই পড়িয়াছিল।

কার্য্যালয়

গত বৎসর কার্য্য-বিবরণীতে জ্ঞাপন করা হইয়াছিল যে, পরিষদের কার্য্যক্ষেত্রের বিস্তৃতির সঙ্গে সঙ্গে একজন অতিরিক্ত সহকারী সম্পাদকের আবশ্যক হইবে। তদনুসারে গত বৎসর পাঁচজন সহকারী সম্পাদক নির্ব্বাচিত হন। সাহিত্য-পরিষৎ-পত্রিকা এবং পরিষদের গ্রন্থাবলী-ভুক্ত পুস্তকগুলি মুদ্রণকার্য্যের তত্ত্বাবধানের ভার এই নূতন সহকারী সম্পাদক শ্রীযুক্ত বিনয়-কুমার সরকার এম এ মহাশয়কে দেওয়া হইয়াছিল এবং তিনি নানা কার্য্যে ব্যাপৃত থাকিয়াও যেরূপভাবে পরিষদের কর্ত্তব্য সম্পাদনে সহায়তা করিয়াছেন তাহা বিশেষভাবে উল্লেখযোগ্য; এবং এই হেতু সাহিত্য-পরিষৎ তাঁহার নিকট বিশেষভাবে কৃতজ্ঞ। অন্যান্য সহকারী

সম্পাদকের মধ্যে শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় চিত্রশালার অধ্যক্ষতা করিয়াছিলেন ও তাঁহার তত্ত্বাবধানে পরিষদের সংগৃহীত হস্তলিখিত পুঁথিগুলির ( সংক্ষিপ্ত বিবরণসহ ) একটি তালিকা প্রস্তুত হইতেছে। শ্রীযুক্ত তারাপ্রসন্ন গুপ্ত মহাশয়ের উপর পরিষদের আয়-ব্যয় ও হিসাবাদি পরিদর্শন-ভার প্রদত্ত হইয়াছিল। শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী মহাশয় গত বৎসরের ন্যায় এ বৎসরও মুখ্যতঃ সাহিত্য-সম্মিলনসংক্রান্ত কার্য্যে ব্যাপৃত ছিলেন। বর্ত্তমান বৎসরে সাহিত্য-পরিষৎ হইতে কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর, শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ও কলিকাতা মুসলমান-শিক্ষা-সমিতি উপলক্ষে সমাগত মুসলমান সাহিত্যসেবিগণকে পরিষদের পক্ষ হইতে অভ্যর্থনা করা হয় এবং এই সমস্ত কার্য্য সুষ্ঠুভাবে সম্পাদনের জন্য অন্যান্য সহকারী সম্পাদকগণের মধ্যে ব্যোমকেশ বাবুকে বিশেষভাবে পরিশ্রম করিতে হইয়াছিল। পূর্ব্ব বৎসরের ন্যায় আলোচ্য বর্ষেও শ্রীযুক্ত হেমচন্দ্র দাশ গুপ্ত মহাশয়ের উপর চিঠিপত্রের আদানপ্রদান, সভাসমিতির আহ্বান ও কার্য্যালয় সংক্রান্ত অন্যান্য কার্য্যের ভার অর্পিত ছিল। বর্ষশেষে হেম বাবুকে সম্পাদকের সমস্ত কার্য্য করিতে হইয়াছিল ; তজ্জন্য তিনি সম্পাদকের বিশেষ কৃতজ্ঞতাভাজন। সহকারী-সম্পাদকগণ যেরূপ যত্ন ও পরিশ্রম সহকারে পরিষদের কার্য্যসম্পাদন করিয়াছেন, তজ্জন্য তাঁহারা সকলেই পরিষদের কৃতজ্ঞতাভাজন।

পরিষদের কার্য্যালয়ের প্রধান কর্ম্মচারী শ্রীযুক্ত রামকমল সিংহের ছুটী শেষ হওয়াতে তিনি আষাঢ় মাসের শেষভাগে স্বীয় কার্য্যে যোগদান করেন এবং তাঁহার স্থানে অস্থায়িভাবে নিযুক্ত কর্ম্মচারী শ্রীযুক্ত ক্ষেত্রগোপাল সেন গুপ্ত পরিষদের কার্য্য পরিত্যাগ করেন। পরিষদের অন্যতম লেখক শ্রীযুক্ত বিনোদবিহারী গুপ্তের শারীরিক অসুস্থতা-নিবন্ধন পৌষ মাসের শেষ হইতে বৎসরের শেষ পর্য্যন্ত ছুটী প্রার্থনা করায় বিনোদ বাবুকে তিন মাস পূর্ণবেতনে ও একমাস অর্দ্ধবেতনে ছুটী দেওয়া গিয়াছে। অন্যতম লেখক শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র ঘোষ পরিষদের অন্যতম সহকারী সম্পাদক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায়ের সহিত পরিষদের পুঁথির তালিকা প্রস্তুত করার জন্য ছুটি লইয়া দার্জ্জিলিং যাইতেছিলেন, কিন্তু দৈবঘটনাতে তিনি পথিমধ্যে বামপদে এরূপ আঘাত প্রাপ্ত হন যে, প্রথমতঃ ডাক্তারগণ ভয় করিয়াছিলেন যে তাঁহার পা কাটিয়া ফেলিতে হইবে। চিকিৎসার জন্য তাঁহাকে বহুদিন হাসপাতালে ও বাড়ীতে থাকিতে হইয়াছিল। তিনি ছুটীর আবেদন করায় তাঁহাকে তিন মাস পূর্ণবেতনে, ও ছয় মাস অর্দ্ধবেতনে ছুটী দেওয়া হইয়াছিল। শ্রীযুক্ত সূর্য্যকুমার পাল 'রমেশ-ভবনে'র কার্য্য ব্যতিরেকে পরিষদের কার্য্যালয়েও আবশ্যকমত কার্য্য করিয়াছেন। আলোচ্য-বর্ষের প্রথমভাগে গ্রন্থাগারের লেখক শ্রীযুক্ত নলিনীকান্ত চট্টোপাধ্যায় কার্য্য পরিত্যাগ করায় তাঁহার স্থানে অপর একজন লেখক অস্থায়িভাবে নিযুক্ত হইয়াছিলেন, কিন্তু তিনি কার্য্যে অপটু হওয়ায় তাঁহাকে বিদায় দেওয়া হয় এবং তাঁহার স্থানে অন্য একজনকে অস্থায়িভাবে নিযুক্ত করা গিয়াছে। পরিষদের লেখকগণ অসুস্থ হইয়া মাঝে মাঝে ছুটী লওয়ায় এবং সভ্য-সংখ্যা বৃদ্ধি ও পরিষদের কার্য্যক্ষেত্রের প্রসার হেতু কর্ম্মচারিগণের কার্য্যও সেই পরিমাণে বৃদ্ধি পাওয়াতে বৎসরের প্রারম্ভ হইতে অস্থায়িভাবে একজন লেখক নিযুক্ত হইয়াছেন। পরিষদের পত্রিকা ও গ্রন্থাবলী-মুদ্রণ বিভাগের কার্য্যে সাহায্য

করিবার জন্য গত পূর্ব্ব বৎসর হইতে শ্রীযুক্ত নলিনীরঞ্জন পণ্ডিত মহাশয় নিযুক্ত হইয়াছেন। নলিনী বাবু যথেষ্ট উৎসাহের সহিত কার্য্য করিতেছেন; কিন্তু তিনি তাঁহার সমস্ত সময় এই কার্য্যে দিতে পারেন না। এই বিভাগের কার্য্যভার যে পরিমাণে বৃদ্ধি পাইতেছে, তাহাতে একজন অনন্যকর্ম্মী সাহায্যকারীর বিশেষ প্রয়োজন হইয়াছে এবং আগামী বৎসর হইতে অনুরূপ ব্যবস্থা না করিলে পরিষদের কার্য্যের বিশেষ ক্ষতি হইবে বলিয়া মনে হয়। স্থায়ী লোক নিযুক্ত করা কর্ত্তব্য কি না তাহা কার্য্য-নির্ব্বাহক-সমিতির আলোচ্য বিষয় হইবে। পুথির তালিকা প্রস্তুত কার্য্যে সাহায্য করিবার জন্য গতবৎসর শ্রাবণ মাস হইতে শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় নিযুক্ত হইয়াছেন। পুথিসংগ্রহকার্য্যে এবং পুথির পাঠোদ্ধারে বসন্ত বাবু যেরূপ দক্ষ, তাহা পরিষদের অবিদিত নাই এবং পুথির তালিকা প্রস্তুতকার্য্যে বসন্ত বাবুর সাহায্যপ্রাপ্তি পরিষদের বিশেষ সৌভাগ্য বলিতে হইবে। অত্যন্ত সুখের বিষয় যে, অন্যান্য বৎসরের ন্যায় আলোচ্য-বর্ষে কর্ম্মচারিগণ প্রচুর যত্ন ও পরিশ্রম করিয়া কর্ম্ম করিয়াছেন।

### পরিষৎ-মন্দির

পরিষদের বিশেষ হিতৈষী বন্ধু ও কার্য্য-নির্ব্বাহক-সমিতির অন্যতম সভ্য শ্রীযুক্ত খগেন্দ্রনাথ চট্টোপাধ্যায় মহাশয়ের বদান্যতায় পরিষৎ-কার্য্যালয়ে একটি বৈদ্যুতিক পাখার ব্যবস্থা হইয়াছে। এই দানের জন্য খগেন্দ্র বাবু পরিষদের বিশেষ কৃতজ্ঞতাভাজন। পুথিগুলি রক্ষার জন্য গতবৎসর যে র‍্যাক তৈয়ার হইয়াছিল বর্ত্তমান বৎসরে তাহা খাটান হইয়াছে এবং পুথিগুলি তাহাতে যথোপযুক্তভাবে সজ্জিত হইতেছে। অর্থাভাবে পরিষৎ-মন্দিরের অনেক অভাব দূর করিতে পারা যাইতেছে না, এবং সমস্ত অভাব দূর করিতে কিছু সময়ের আবশ্যক; কিন্তু যাহাতে আগামী বৎসরে জলের কলের ও ড্রেনের এবং সভাগৃহে পাখার ও চেয়ারের ব্যবস্থা করা হয় তজ্জন্য সবিশেষ উদ্যোগ করা আবশ্যক। পরিষদের এই সমস্ত অত্যাবশ্যক অভাব-পূরণার্থ সভ্যগণের দৃষ্টি আকর্ষণ করিতেছি।

### দাতাদের নাম ও ধন্যবাদ

আলোচ্য-বর্ষে ৺ মাইকেল মধুসূদন দত্ত, ৺ শিশিরকুমার ঘোষ, ৺ যোগেন্দ্রনাথ বিদ্যা-ভূষণ, ৺ চন্দ্রনাথ বসু, ৺ ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও ৺ প্রিয়নাথ চক্রবর্ত্তীর তৈলচিত্র পরিষৎ-মন্দিরে প্রতিষ্ঠিত হইয়াছে।

এই সমস্ত চিত্রমধ্যে ৺চন্দ্রনাথ বসু মহাশয়ের তৈলচিত্র পরিষদের ব্যয়ে, ৺মাইকেল মধুসূদন দত্তের তৈলচিত্র শ্রীযুক্ত শিবনাথ শাস্ত্রী মহাশয়ের সংগৃহীত অর্থে, ও ৺শিশির-কুমার ঘোষ মহাশয়ের তৈলচিত্র তদীয় স্মৃতিরক্ষার জন্য সংগৃহীত অর্থে, ৺প্রিয়নাথ চক্রবর্ত্তী মহাশয়ের তৈলচিত্র তদীয় স্মৃতিরক্ষার জন্য সংগৃহীত অর্থে প্রস্তুত হইয়াছে এবং ৺ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের তৈলচিত্র পরিষদের সদস্য শ্রীযুক্ত মোহিনীনাথ বিশি মহাশয় কর্ত্তৃক ও ৺যোগেন্দ্রনাথ বিদ্যাভূষণ মহাশয়ের তৈলচিত্র তদীয় পুত্রগণ কর্ত্তৃক পরিষদে প্রদত্ত হইয়াছে।

এ পর্য্যন্ত সর্ব্বসাধারণের অনুগ্রহে পরিষৎ অনেক তৈল-চিত্র সংগ্রহ করিতে সমর্থ হইয়াছেন। এই সমস্ত তৈলচিত্রের পরিচয়-জ্ঞাপক কোনরূপ নিদর্শন না থাকায় পরিষৎ-মন্দিরের দর্শকগণের পক্ষে বিশেষ কোনও সাহায্য হইতেছে না। যাহাতে আগামী বৎসরে এই অভাব বিদূরিত হয় তাহার জন্য চেষ্টা করা হইতেছে।

আলোচ্য-বর্ষে কো-অপারেটিব ক্রেডিট-সোসাইটি, আয়ুর্ব্বেদ বিদ্যালয় এবং গুরুকুল মহাবিদ্যালয়ের ছাত্র হরিশ্চন্দ্র ব্রহ্মচারীর বক্তৃতার জন্য পরিষৎ-মন্দির ব্যবহৃত হইয়াছিল।

বিজ্ঞানালোচনা

১৩১৭ সাল হইতে জনসাধারণমধ্যে বৈজ্ঞানিক তথ্যাদির প্রচারের যে চেষ্টা আরম্ভ হইয়াছে তদনুসারে শ্রীযুক্ত হেমচন্দ্র দাশগুপ্ত মহাশয় আলোচ্য-বর্ষে 'অতীত যুগের মানব' সম্বন্ধে দুইটি প্রবন্ধ পাঠ করেন। সর্ব্বসমেত ১২টি প্রবন্ধে এই বিষয় শেষ হইবে এবং গত বৎসর পরিষদের অন্যান্য নানাপ্রকার কার্য্যে ব্যাপৃত থাকা হেতু হেমবাবু দুইটির বেশী বক্তৃতা দিতে পারেন নাই। পরিষদের সভ্যশ্রেণিমধ্যে বিজ্ঞানালোচনায় নিযুক্ত সভ্যের অসদ্ভাব নাই এবং সাহিত্য-পরিষৎ আশা করেন যে, বিজ্ঞানের নানাবিধ শাখায় পারদর্শী সভ্যগণ অনুগ্রহপূর্ব্বক জনসাধারণ মধ্যে বিজ্ঞান-প্রচারের চেষ্টায় পরিষৎকে যথোপযুক্ত সাহায্য দানে পরাঙ্মুখ হইবেন না। এতদ্ব্যতীত মাসিক অধিবেশনেও বিজ্ঞান আলোচনা হইয়াছে।

পুস্তকালয় ও পাঠাগার

গ্রন্থ-রক্ষক শ্রীযুক্ত অসিতকুমার মুখোপাধ্যায় মহাশয়ের তত্ত্বাবধানে আলোচ্য-বর্ষে পুস্তকালয়ের কার্য্যাদি সম্পাদিত হইয়াছিল। বৎসরের প্রারম্ভে অসিত বাবু ব্যোমকেশ বাবুর সাহায্যে অনেক গ্রন্থলেখক ও প্রকাশকদিগের নিকট যাইয়া পরিষদের জন্য কিঞ্চিদধিক চারিশত পুস্তক সংগ্রহ করিয়াছেন। তজ্জন্য পরিষৎ অসিত বাবুর নিকট বিশেষভাবে কৃতজ্ঞ। পুস্তকালয়ে সংগৃহীত পুস্তকের তালিকা (বিবরণযুক্ত) প্রায় শেষ হইয়া গিয়াছে। ইহা মুদ্রণের জন্য কিঞ্চিৎ সময়ের আবশ্যক; কিন্তু আশা করা যায় যে বর্ত্তমান বৎসর হইতে পরিষদের পুস্তকালয় হইতে পুস্তক পাঠে সভ্যগণের কোন অসুবিধা হইবে না। কলিকাতা মিউনিসিপালিটি ১৩১৭ সনের শেষভাগে পরিষদের পুস্তকালয়ে ৭৫৲ সাহায্য করিয়াছিলেন; অত্যন্ত সুখের বিষয় যে, পরিষদের পুস্তকালয় আলোচ্য-বর্ষের শেষভাগে কলিকাতা মিউনিসি-পালিটির নিকট হইতে ১৫০৲ টাকা সাহায্য প্রাপ্ত হইয়াছে। সাহায্যের জন্য পরিষৎ মিউনিসিপালিটির নিকট বিশেষভাবে কৃতজ্ঞ। অর্থাভাবে পরিষৎ কেবলমাত্র ২।৪ খানি পুস্তক ব্যতীত আর কোন নূতন পুস্তক ক্রয় করিতে পারেন নাই; কিন্তু পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ন্যায় সুযোগমত দুষ্প্রাপ্য গ্রন্থ ও পুরাতন সাময়িক পত্রের কোনও কোনও সংখ্যা ক্রয় করা হইয়াছে এবং আলোচ্য বর্ষে, ২৭২৸৶১০ টাকার পুরাতন এবং ২৯।১০ টাকার নূতন পুস্তক মোট ৩০২।০ টাকার পুস্তক ক্রয় করা হইয়াছে। পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ন্যায় পরিষদের অনেক হিতৈষী সভ্য ও

উপহার প্রদান দ্বারা পুস্তকালয়ের কলেবর বৃদ্ধির সাহায্য করিয়াছেন। ইঁহাদের মধ্যে শ্রীযুক্ত সুকুমার হালদার, শ্রীযুক্ত কবিবর রবীন্দ্রনাথ ঠাকুর, শ্রীযুক্ত জ্ঞানেন্দ্রনাথ দাস ও শ্রীযুক্ত মৃণালকান্তি ঘোষ মহাশয়ের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। সুকুমার বাবু প্রায় এক সহস্র পুস্তক পরিষদে উপহার প্রদান করিয়াছেন। এই পুস্তকগুলির মধ্যে অনেক দুষ্প্রাপ্য ও মূল্যবান্ গ্রন্থ আছে। পরিষৎ স্থাপনাবধি এ পর্য্যন্ত কোন একজন ব্যক্তির নিকট হইতে পরিষৎ একসঙ্গে এতগুলি পুস্তক প্রাপ্ত হন নাই। এই সুযোগে পরিষদের পক্ষ হইতে রাঁচির সুযোগ্য ডিপুটী ম্যাজিষ্ট্রেট সুকুমার বাবুর নিকট কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি। গত বৎসর মোট ২০৫২ খানি নূতন পুস্তক উপহার পাওয়া গিয়াছে।

সহকারী সম্পাদক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের তত্ত্বাবধানে ও বসন্ত বাবুর সাহায্যে ও যত্নে পরিষদের পুথির তালিকা (বিবরণযুক্ত) দ্রুত ও সুচারুভাবে অগ্রসর হইতেছে। আলোচ্য-বর্ষে পূর্ব্ব পূর্ব্ব বৎসরের ন্যায় পরিষদের হিতৈষী বন্ধুগণের নিকট, হইতে অনেকগুলি পুথি উপহার পাওয়া গিয়াছে। এই সমস্ত উপহারদাতার মধ্যে গত বর্ষের ন্যায় পরিষদের পরম হিতৈষী লালগোলার রাজা বাহাদুর, শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় শ্রীযুক্ত নরেশচন্দ্র সিংহ, শ্রীযুক্ত অমূল্যচরণ ঘোষ বিদ্যাভূষণ, ও ছাত্র সভ্য শ্রীযুক্ত ফণীভূষণ বসু মহাশয়ের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। আলোচ্য বর্ষে যে সমস্ত নূতন পুথি সংগৃহীত হইয়াছে তন্মধ্যে নিম্নলিখিত পুথিগুলি বিশেষভাবে উল্লেখযোগ্য।

(১) পদরত্নাকর—এই পুথিতে চণ্ডীদাসকৃত অপ্রকাশিত অনেকগুলি নূতন পদ সঙ্কলিত আছে।

(২) ধর্ম্মমঙ্গল—গোবিন্দরাম চক্রবর্ত্তী প্রণীত। ইতিপূর্ব্বে মাণিক গাঙ্গুলী, সহদেব চক্রবর্ত্তী, ফেলারাম, রূপরাম, ঘনরাম, রমাই পণ্ডিত, ময়ূরভট্ট প্রণীত ধর্ম্মমঙ্গল পাওয়া গিয়াছে। পরিষৎ কর্ত্তৃক মাণিক গাঙ্গুলীর ধর্ম্মমঙ্গল এবং রমাই পণ্ডিতের শূন্যপুরাণ প্রকাশিত হইয়াছে। গোবিন্দরাম চক্রবর্ত্তীর ধর্ম্মমঙ্গল এ পর্য্যন্ত আর কোথাও পাওয়া যায় নাই।

(৩) অভিষেকপর্ব্ব—এই অভিষেক পর্ব্ব কাশীরাম দাস কৃত। এ পর্য্যন্ত যত মহাভারত পাওয়া গিয়াছে তাহাদের মধ্যে কেবল বিজয় পণ্ডিতের মহাভারতে অভিষেকপর্ব্বের উল্লেখ আছে। কাশীরাম দাসের এই অভিষেকপর্ব্ব ইতিপূর্ব্বে আর পাওয়া যায় নাই এবং ইহা বিজয় পণ্ডিত প্রণীত অভিষেকপর্ব্বের আদর্শে রচিত।

(৩) স্বপ্নপর্ব্ব—এ পর্য্যন্ত বঙ্গভাষায় রচিত অনেকগুলি মহাভারত পাওয়া গিয়াছে; কিন্তু এতন্মধ্যে কাশীদাসের মহাভারত সর্ব্বাপেক্ষা বৃহৎ। সর্ব্বসাধারণে কাশীরামের অষ্টাদশ পর্ব্ব মহাভারতই সুপ্রসিদ্ধ। এই অষ্টাদশ পর্ব্ব ব্যতীত কাশীরাম দাস কৃত পাশাপর্ব্ব, দানপর্ব্ব ও মানপর্ব্বের সংবাদ ইতিপূর্ব্বে জানা গিয়াছে; কিন্তু স্বপ্নপর্ব্ব সম্পূর্ণ নূতন। ঐ পর্ব্বের প্রতিপাদ্য বিষয়—স্বপ্নদর্শনের ফলাফল, যাত্রার শুভাশুভ বিচার প্রভৃতি।

(৫) চৌর-চক্রবর্ত্তী—(বীর কাশীশ্বর কৃত) ইহা চোর, তস্কর প্রভৃতির প্রাচীন উপাখ্যান।

(৬) ভীষ্মপর্ব্ব—কৃষ্ণপ্রসাদ ঘোষ কৃত। এই মহাভারতকারের নাম সম্পূর্ণ নূতন।

(৭) নসিরত পুরাণ—এই পুরাণের কেবল একখানি পাতা পাওয়া গিয়াছে। এই পুরাণের ভাষা দেখিয়া ইহা জনৈক মুসলমানের রচিত বলিয়া বোধ হয়।

(৮) শ্রীকৃষ্ণ-কীর্ত্তন—এই পুথিখানির অক্ষর খৃষ্টীয় ১৩শ শতাব্দীতে উৎকীর্ণ বিশ্বরূপ সেনের তাম্রশাসনের অনুরূপ। সাহিত্য-পরিষৎ-পত্রিকার ১৮শ ভাগ ২য় সংখ্যায় এই পুথির আবিষ্কর্ত্তা শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ কর্ত্তৃক সংক্ষিপ্ত বিবরণ বাহির হইয়াছে। এই পুথিখানি বাঁকুড়া জেলাতে প্রাপ্ত হওয়া গিয়াছে এবং ইহা ১২শ খণ্ডে বিভক্ত। এই পুথি-পাঠে মনে হয় যে, ইহা চণ্ডীদাসের প্রথম বয়সের রচনা। কৃষ্ণকীর্ত্তনের ভাষাতে মৈথিল-প্রভাব সমধিক দেখিতে পাওয়া যায়। এই পুথির পদসংখ্যা প্রায় ৪০০ ও ইহা একখানি অভিনব গীতিকাব্য এবং এই পুথি পাঠে জানা যায় যে, কবির অপর একটি নাম ছিল অনন্ত।

পাঠাগার পূর্ব্বের ন্যায় জনসাধারণ কর্ত্তৃক ব্যবহৃত হইতেছে। যে সমস্ত সাময়িক-পত্রিকা পরিষৎ-পাঠাগারে রক্ষিত হয় তাহার তালিকা পরিশিষ্টে দ্রষ্টব্য।

### বিদ্যাসাগর লাইব্রেরী

লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের নির্দ্দেশমত বিদ্যাসাগর লাইব্রেরী আলোচ্য-বৎসরেও পরিষৎ-মন্দিরে রক্ষিত ছিল।

### চিত্রশালা

অন্যতম সহকারী-সম্পাদক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের তত্ত্বাবধানে আলোচ্য-বৎসরে পরিষদের চিত্রশালার কার্য্যাদি পরিচালিত হইয়াছে। গত বৎসর অনেক-গুলি মূর্ত্তি ইষ্টক ও মুদ্রা সংগৃহীত হইয়াছে এবং যে সমস্ত মূর্ত্তি সংগৃহীত হইয়াছে, তন্মধ্যে শ্রীযুক্ত সুরাজলাল লাহিড়ী ও কৃষ্ণচন্দ্র চৌধুরী কর্ত্তৃক সংগৃহীত সপ্তমাতৃকা, দশাবতার, একাদশা-দিত্যবেষ্টিত সূর্য্য, রতি ও তৃষ্ণার সহিত কামদেব ও নবগ্রহ-মূর্ত্তি; শ্রীযুক্ত প্রফুল্ল-কুমার সরকারের সংগৃহীত সদাশিবের মূর্ত্তি; শ্রীযুক্ত নলিনীকান্ত ভট্টশালী কর্ত্তৃক সংগৃহীত হরপার্ব্বতী মূর্ত্তি এবং কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় ও অধ্যাপক শ্রীযুক্ত যোগীন্দ্রনাথ সমাদ্দার সংগৃহীত ইষ্টক বিশেষভাবে উল্লেখযোগ্য। আলোচ্য-বর্ষে চিত্রশালাতে ১৫৪টি মুদ্রা উপহার পাওয়া গিয়াছে, তন্মধ্যে ৭টি সুবর্ণ, ৭৪টি রৌপ্য ও ৭৩টি তাম্রনির্ম্মিত। পরিষদের অনেক হিতৈষী পরিষদের চিত্রশালায় মুদ্রাসংগ্রহ কার্য্যে বিশেষ সাহায্য করিয়াছেন। এই সমস্ত সহৃদয় বন্ধুর মধ্যে শ্রীযুক্ত প্রফুল্লনাথ ঠাকুর, শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত, শ্রীযুক্ত বিনয়-কুমার সরকার, শ্রীযুক্ত কৃষ্ণলাল চৌধুরী, শ্রীযুক্ত নন্দলাল দে এবং শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য। পরিষদের চিত্রশালার বিশেষ বিবরণ পরিশিষ্টে দ্রষ্টব্য।

### গ্রন্থ-প্রকাশ

আলোচ্যবর্ষে নিম্নলিখিত ছয়খানি গ্রন্থ পরিষৎ-গ্রন্থাবলীভুক্ত হইয়া প্রকাশিত হইয়াছে।

(১) ঐতরেয় ব্রাহ্মণ—শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় কর্ত্তৃক সম্পাদিত। এই গ্রন্থখানি পরিষদের পরম-হিতৈষী লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর ও কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্ এ কর্ত্তৃক প্রবর্ত্তিত ভারত-শাস্ত্র-পীটকের অন্তর্গত প্রথম গ্রন্থ। এই গ্রন্থ পরিশিষ্ট ব্যতীত ৬৭৫ পৃষ্ঠায় সম্পূর্ণ হইয়াছে এবং ইহাতে সমগ্র অষ্টম পঞ্চিকা ঐতরেয় ব্রাহ্মণের মূল, সায়ণের ব্যাখ্যা, বাঙ্গালা অনুবাদ এবং দুরূহ শব্দ প্রভৃতির অর্থাদি-বোধক পাদটীকা দেওয়া হইয়াছে। কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়ের ব্যয়ে এই অনুবাদ প্রকাশিত হইয়াছে এবং আনন্দাশ্রম হইতে প্রকাশিত মূল গ্রন্থের অবলম্বনে এই অনুবাদ করা হইয়াছে। এই গ্রন্থের ভূমিকা একখানি স্বতন্ত্র গ্রন্থাকারে প্রকাশিত হইবে। শ্রীযুক্ত পণ্ডিত জয়চন্দ্র সিদ্ধান্তভূষণ মহাশয় প্রথম দুই অধ্যায়ের অনুবাদ করেন এবং তৎপর তিনি কার্য্য হইতে বিদায় গ্রহণ করেন এবং বর্ত্তমান সম্পাদকের উপর অনুবাদের ভার অর্পিত হয়।

(২) কবি হেমচন্দ্র—এই পুস্তিকাতে সুবিখ্যাত প্রবীণ লেখক ও সম্পাদক শ্রীযুক্ত অক্ষয়-চন্দ্র সরকার মহাশয় কবিবর হেমচন্দ্রের সংক্ষিপ্ত জীবনী প্রদান করিয়াছেন ও তাঁহার কাব্যের সংক্ষিপ্ত সমালোচনা করিয়াছেন। অক্ষয় বাবু হেমবাবুর সহিত বিশেষভাবে পরিচিত ছিলেন। সুতরাং তাঁহার লিখিত হেমবাবুর কাব্যের সমালোচনা যে কাব্যামোদী ব্যক্তির নিকট বিশেষ প্রীতিকর হইবে তাহাতে কোন সন্দেহ নাই। হেমচন্দ্র-স্মৃতিরক্ষা তহবিলের অর্থে এই পুস্তকের মুদ্রণ-কার্য্য হইয়াছে।

(৩) রামানুজাচার্য্যের শ্রীভাষ্য—এই গ্রন্থখানি ভারত-শাস্ত্র-পীটকান্তর্গত এবং লালগোলার রাজা বাহাদুরের সাহায্যে শ্রীযুক্ত পণ্ডিত দুর্গাচরণ সাংখ্য-বেদান্ততীর্থ কর্ত্তৃক অনূদিত ও সম্পাদিত হইয়া প্রকাশিত হইয়াছে। এই গ্রন্থে ব্রহ্মসূত্রের চতুঃসূত্রী মাত্র সন্নিবিষ্ট হইয়াছে। এই গ্রন্থে প্রথমতঃ সূত্রের নীচে সূত্রের পদগুলির বিশ্লেষণ ও সরল অর্থ দেওয়া হইয়াছে এবং সেই সঙ্গে একটি সংক্ষিপ্ত টীকায় ভাষ্যানুযায়ী সূত্রার্থ বিবৃত করা হইয়াছে। স্থানে স্থানে ভাষ্যের অর্থগুলি জটিল বোধ হওয়াতে শ্রুত-প্রকাশিকা নামক প্রাচীন গ্রন্থের সাহায্য গ্রহণ করা হইয়াছে। টীকা ও অনুবাদ সহ বঙ্গাক্ষরে ইতিপূর্ব্বে এ ভাষ্য বাহির হয় নাই।

(৪) বোধিসত্ত্বাবদান-কল্পলতা—রায় বাহাদুর শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাশ সি আই ই এই গ্রন্থ অনুবাদের ভার গ্রহণ করিয়াছেন। এই গ্রন্থে মোট ১০৮টি পল্লব আছে এবং তন্মধ্যে ২৫টি পল্লব আলোচ্য-বর্ষে প্রকাশিত হইয়াছে। এই গ্রন্থ রায় বাহাদুর তিব্বত হইতে তিব্বতের দলই লামার গৃহস্থিত কাঠের পাটায় খোদিত প্রতিলিপি হইতে একপ্রস্থ মুদ্রিত লিপি ভারতবর্ষে লইয়া আসেন। এই গ্রন্থে বুদ্ধদেবের অবদান ব্যতীত বৌদ্ধধর্ম্মের সার অতি সুললিত গল্পচ্ছলে বর্ণিত হইয়াছে।

(৫) শতপথব্রাহ্মণ (২য় খণ্ড)—এই গ্রন্থ শ্রীযুক্ত পণ্ডিত বিধুশেখর ভট্টাচার্য্য কর্ত্তৃক অনুবাদিত হইয়াছে এবং ইহাও ভারত-শাস্ত্র-পীটকের অন্তর্গত।

(৬) ব্যাকরণ—শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি এম্ এ প্রণীত। বাঙ্গালা ভাষায়

একখানি ব্যাকরণের অভাব অনেক দিন হইতে অনুভূত হইতেছে। অধ্যাপক যোগেশ বাবুর এই পুস্তকে সেই অভাব কিয়ৎ পরিমাণে দূরীভূত হইতে পারে।

এই সমস্ত গ্রন্থ ব্যতীত আলোচ্য-বর্ষে নিম্নলিখিত গ্রন্থগুলির মুদ্রণকার্য্য আরম্ভ হইয়াছে।

(১) শ্রীকৃষ্ণকীর্ত্তন (চণ্ডীদাসের)—শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় সম্পাদিত।

(২) শ্রীভাষ্য (রামানুজাচার্য্যের)—শ্রীযুক্ত পণ্ডিত দুর্গাচরণ সাংখ্যতীর্থ।

(৩) অবদানকল্পলতা (২য় ভাগ)—রায় বাহাদুর শরচ্চন্দ্র দাস সি আই ই।

(৪) শব্দকোষ—শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় সঙ্কলিত।

(৫) ব্রত-কথা—শ্রীমতী কিরণবালা দাসী সঙ্কলিত।

(৬) রাসায়নিক পরিভাষা—শ্রীযুক্ত প্রবোধচন্দ্র চট্টোপাধ্যায় সঙ্কলিত।

(৭) চণ্ডীদাসের পদাবলী—শ্রীযুক্ত নীলরতন মুখোপাধ্যায় বি এ সম্পাদিত।

পরিষৎ-গ্রন্থপ্রকাশ-বিভাগের এই কার্য্য-বিবরণীতে দেখা যাইতেছে যে, পূর্ব্ব পূর্ব্ব বৎসর অপেক্ষা আলোচ্য-বর্ষে এই বিভাগের কার্য্য সুন্দরভাবে পরিচালিত হইয়াছে এবং এই সুপরিচালনায় অন্যতম সহঃ সম্পাদক শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয়ের নিকট পরিষৎ বিশেষভাবে কৃতজ্ঞ।

আলোচ্য বর্ষে কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় এম্ এ বিষ্ণুমূর্ত্তি পরিচয় ও ঐতরেয়-ব্রাহ্মণের প্রথম সংস্করণের মুদ্রিত গ্রন্থগুলি পরিষদে দান করিয়াছেন। পরিষৎ এই জন্য তাঁহার নিকট কৃতজ্ঞ।

পঞ্জিকায় প্রকাশিত অপর গ্রন্থগুলি যাহাতে অগৌণে মুদ্রণোপযোগী হইতে পারে সে জন্য সমুচিত ব্যবস্থা করা যাইতেছে।

### সাহিত্য-পরিষৎ-পত্রিকা

শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব মহাশয়ের সম্পাদকতায় অন্যতম সহকারী সম্পাদক শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয়ের তত্ত্বাবধানে পত্রিকা-পরিচালন-সমিতি পত্রিকা প্রকাশে যথেষ্ট সাহায্য করিয়াছেন। সাহিত্য-পরিষৎ-পত্রিকা সময়ে প্রকাশিত হইয়াছে এবং প্রকাশিত প্রবন্ধাদির গৌরবে পত্রিকা নিজের পূর্ব্ব প্রতিষ্ঠা অক্ষুণ্ণ রাখিয়াছে। পত্রিকা-পরিচালনা সমিতি যখন প্রথম গঠিত হয়, তখন পরিষদের অনেক হিতৈষী বন্ধু এই সমিতির উপকারিতা সম্বন্ধে সন্দিহান ছিলেন। কিন্তু গত দুই বৎসরের অভিজ্ঞতায় দেখা গিয়াছে যে, আজকাল পরিষৎ-পত্রিকায় প্রকাশার্থ যে সমস্ত নানা শ্রেণীর প্রবন্ধ প্রেরিত হইয়া থাকে সেগুলি পত্রিকায় প্রকাশযোগ্য কি না তাহা স্থির করা কোন ব্যক্তিবিশেষের পক্ষে সম্ভবপর নহে। পত্রিকায় যে সমস্ত প্রবন্ধ প্রকাশিত হয় তাহা সাধারণ পাঠকের মনোজ্ঞ হয় না, এই অভিযোগ পত্রিকার বিরুদ্ধে কিছুদিন হইতে চলিয়া আসিতেছে। সাধারণ সাময়িক পত্রিকা হইতে সাহিত্য-পরিষৎ-পত্রিকার পার্থক্য কোথায়, তাহা গতবৎসর কার্য্যবিবরণীতে উল্লেখ করা হইয়াছিল; কিন্তু বোধ হয় গত বৎসর এই বিষয়ে যে হেতু প্রদর্শন করা হইয়াছিল তাহা সর্ব্বসাধারণের দৃষ্টি আকর্ষণ করে নাই। সেই হেতু পুনরায় এ প্রসঙ্গের আলোচনা করা

যাইতেছে। অত্যন্ত সুখের বিষয় যে, বাঙ্গালা দেশে আজকাল কেহ কেহ কোন কোন বিষয়ে নূতন তথ্যানুসন্ধানে নিযুক্ত আছেন। স্বর্গীয় রাজা রাজেন্দ্রলাল মিত্র, মহামহোপাধ্যায় হরপ্রসাদ শাস্ত্রী, বিজ্ঞানাচার্য্য প্রফুল্লচন্দ্র ও জগদীশচন্দ্র প্রভৃতি মনীষিগণ দেখাইয়াছেন যে, বাঙ্গালীর মস্তিষ্ক হইতেও নূতন সত্য বাহির হইতে পারে এবং অত্যন্ত সুখের বিষয় যে, আজকাল অনেকেই তাঁহাদের পথ অনুসরণ করিতেছেন। প্রেসিডেন্সি কলেজের রাসায়নিক যন্ত্রাগারে আচার্য্য প্রফুল্লচন্দ্রের অনেক শিষ্য নূতন রাসায়নিক তত্ত্ব আবিষ্কার করিয়াছেন এবং এই সমস্ত আবিষ্কারের জন্য তাঁহারা পাশ্চাত্য বৈজ্ঞানিকদিগের নিকট প্রশংসা পাইয়াছেন। রাজসাহীর কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়, শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয় ও শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ প্রভৃতি মহাশয়গণের গঠিত অনুসন্ধান-সমিতি বরেন্দ্র প্রদেশ হইতে ঐতিহাসিক তথ্যানুসন্ধানে নিযুক্ত আছেন, তাহা পরিষদের সভ্যমাত্রই জানেন, এবং সমস্ত দেশ মধ্যে যে একটি স্বাবলম্বন ও স্বাধীন চিন্তার ভাব ক্রমশঃ অতি ধীরে ধীরে প্রকটিত হইতেছে এই অনুসন্ধান-সমিতি তাহারই একটি আভাষ মাত্র।

আমাদের দেশীয় কৃতবিদ্যগণ যে সমস্ত নূতন তথ্যের আবিষ্কার বা আলোচনা করেন, নানা কারণে তাঁহাদের সেই সমস্ত আলোচনা বা আবিষ্কারের ফল বৈদেশিক ভাষার সাহায্যে সুধীসমাজে প্রকাশিত হইয়া থাকে। সাহিত্য-পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতি আশা করেন যে, ক্রমশঃ বাঙ্গালীর মস্তিষ্ক দ্বারা আবিষ্কৃত নূতন তথ্য বাঙ্গালা ভাষাতে পরিচালিত পত্রিকার সাহায্যে প্রকাশিত হইয়া দেশ বিদেশে বাঙ্গালা ভাষা ও বাঙ্গালী জাতির গৌরব বিস্তার করিবে। যাহাতে পত্রিকার এই স্বাতন্ত্র্য বিশেষভাবে রক্ষিত হয়, পত্রিকা-পরিচালন-সমিতি সর্ব্বদাই সে বিষয়ে বিশেষ দৃষ্টি রাখিয়া কার্য্য করেন এবং বাস্তবিক পক্ষে বলিতে গেলে এই বিষয়ে বিশেষ তীক্ষ্ণদৃষ্টি রাখিবার জন্যই পত্রিকা-পরিচালন-সমিতি গঠিত হইয়াছে। অনেকে এই প্রশ্ন করিয়া থাকেন যে, সাহিত্য-পরিষৎ-পত্রিকাতে সাহিত্য ব্যতীত অন্য বিষয় সম্বন্ধীয় প্রবন্ধ কি হেতু প্রকাশিত ও আলোচিত হয়। এই সম্বন্ধেও দুই একটি কথা বলা বোধ হয় অপ্রাসঙ্গিক হইবে না। বঙ্গীয়-সাহিত্য-পরিষদে সাহিত্য-শব্দ অত্যন্ত ব্যাপক অর্থে ব্যবহৃত হয়। প্রাচীন ও আধুনিক সাহিত্য, প্রত্নতত্ত্ব, ইতিহাস, বিজ্ঞান প্রভৃতি জ্ঞানের নানাবিধ শাখা সম্বন্ধীয় মৌলিক আলোচনার ফল স্বতন্ত্র পত্রিকায় বাহির হইবে এরূপ অবস্থা আমাদের দেশে এখনও হয়। নাই আরও কিছু দিন কেবল সাহিত্য-পরিষৎ-পত্রিকা দ্বারাই সমস্ত অভাব পূরণ করিতে হইবে ও এই হেতুই আরও কিছুদিন সাহিত্য-পরিষৎ-পত্রিকায় বহুবিধ বিষয় সম্বন্ধীয় প্রবন্ধাদি প্রকাশিত হইবে। যখন ভিন্ন ভিন্ন আলোচনার ফল প্রকাশের জন্য ভিন্ন ভিন্ন সাময়িক পত্রিকার প্রচার আবশ্যক ও সম্ভবপর হইবে, তখন দেশের এক মহা সুদিন উপস্থিত হইবে, এবং বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ যে উচ্চ আদর্শ লইয়া জন্মগ্রহণ করিয়াছেন তাহা সফল হইবে।

"বিজ্ঞান দর্শন ইতিহাসাদি বিষয়ে বাঙ্গালা সাহিত্যের অবস্থা এখনও অপূর্ণ ও দরিদ্র" সাহিত্য-পরিষৎ এই কথার সত্যতা পূর্ব্বে উপলব্ধি করিতে পারিয়াছেন। পরিষৎ যে সমস্ত উদ্দেশ্য

লইয়া জন্মগ্রহণ করিয়াছেন, দর্শন বিজ্ঞান ইতিহাস প্রভৃতি সম্বন্ধে উৎকৃষ্ট গ্রন্থাদি প্রকাশ ও দেশের জনসাধারণের মধ্যে সেই সমস্ত বিষয়ের আলোচনা সমধিক পরিমাণে প্রচলিত করা সেই সকল উদ্দেশ্যের মধ্যে অন্যতম। পরিষৎ-পত্রিকায় যে সমস্ত প্রবন্ধ প্রকাশিত হয় সেই সমস্ত প্রবন্ধ কেবল বিশেষজ্ঞদিগের উপযোগী হয়, কিন্তু সেই সমস্ত প্রবন্ধ দ্বারা জনসাধারণ-মধ্যে শিক্ষা-বিস্তারের কোনই সাহায্য হইতে পারে না। সাহিত্য-পরিষৎ স্বীয় কার্য্যের এই অভাব বুঝিতে পারিয়াই গত দুই বৎসর হইল পরিষৎ-মন্দিরে সাধারণের উপযোগী নানা বিষয়ক আলোচনার বন্দোবস্ত করিতেছেন। পরিষদের কার্য্য-নির্ব্বাহক সমিতির এই অভিপ্রায় যে, যদি কোন এক বিশেষ বিষয় সম্বন্ধে জনসাধারণের উপযোগী কতকগুলি প্রবন্ধ ধারাবাহিকরূপে লিখিত হয় তাহা হইলে সেই সমস্ত প্রবন্ধ একত্র পুস্তকাকারে প্রকাশিত হইলে জনসাধারণমধ্যে শিক্ষা-বিস্তারের সহায়তা করিবে ও সাধারণ বৈজ্ঞানিক, ঐতিহাসিক, দার্শনিক প্রভৃতি সাহিত্যের সূচনা হইবে। কিন্তু এই কার্য্য যথোপযুক্ত ভাবে পরিচালনা করিতে হইলে বিদ্বৎসমাজের সাহায্য ও প্রচুর অর্থের প্রয়োজন। বিষয়ের গুরুত্ব উপলব্ধি করিয়া আমাদের দেশীয় লক্ষ্মী ও সরস্বতীর বরপুত্রগণ পরিষৎকে এই বিষয়ে সাহায্য করিতে অগ্রসর হইবেন বলিয়াই আশা করি।

আলোচ্য বৎসর ১৭শ ভাগ পত্রিকার চতুর্থ সংখ্যা ও অষ্টাদশ ভাগ পরিষৎ-পত্রিকা চারি সংখ্যায় বাহির হইয়াছে। ১৮শ ভাগ পত্রিকায় সভাপতি মহাশয়ের অভিভাষণ ব্যতীত ২৭টি প্রবন্ধ প্রকাশিত হইয়াছে এবং ইহাদের মধ্যে ৭টি ইতিহাস, ৫টি প্রত্নতত্ত্ব, ৬টি ভাষাতত্ত্ব, ৩টি প্রাচীন সাহিত্য, ২টি গ্রাম্যসাহিত্য, ২টি পুস্তক ও পুথির বিবরণ, ১টি বৈজ্ঞানিক পরিভাষা ও ১টি বিজ্ঞান সম্বন্ধীয়।

### বিশেষ-সভ্যগণের কার্য্য

আলোচ্য বর্ষে শ্রীযুক্ত বসন্তরঞ্জন রায় মহাশয় ও শ্রীযুক্ত যোগেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় মহাশয় বিশেষ সভ্য নির্ব্বাচিত হইয়াছেন। পূর্ব্ব-নির্ব্বাচিত বিশেষ সভ্যগণের মধ্যে পণ্ডিত শ্রীযুক্ত অম্বিকাচরণ ব্রহ্মচারী ভক্তিরঞ্জন মহাশয় পুথি ও প্রবন্ধ দ্বারা উল্লেখযোগ্য ভাবে পরিষৎকে সাহায্য করিয়াছেন। শ্রীযুক্ত বাণীনাথ নন্দী মহাশয় পরিষৎ-মন্দিরে অনুষ্ঠিত প্রদর্শনীতে পরিষৎকে বিশেষভাবে সাহায্য করিয়াছেন। কিন্তু দুঃখের বিষয় এতদ্ভিন্ন অন্যান্য বিশেষ সভ্যগণের নিকট হইতে আশানুরূপ কোন সাহায্য আলোচ্য বর্ষে পাওয়া যায় নাই। আলোচ্য বৎসরের শেষ ভাগে সাহিত্য-পরিষদের নূতন নিয়মাবলী পরিগৃহীত হইয়াছে। এই নিয়মানুসারে বিশেষ সভ্যের পদ লোপ পাইয়াছে।

### ছাত্র-সভ্য

অধ্যাপক শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র মহাশয়ের তত্ত্বাবধানে ছাত্র-সভ্যগণের কার্য্যকারিতা উত্তরোত্তর বৃদ্ধি হইতেছে। আলোচ্য বর্ষে ছাত্রগণ নিজ নিজ রুচি অনুসারে ইতিহাস, ভাষাতত্ত্ব, পল্লীকথা, চরিত্র-চিত্র প্রভৃতির আলোচনা করিয়াছেন এবং তাঁহাদের দ্বারা অনেক রূপকথা, গ্রাম্যশব্দ, ছড়া, হেঁয়ালি প্রভৃতি সংগৃহীত হইয়াছে। কতিপয় ছাত্র-সভ্য

পুরাতন ইষ্টক, দেবমূর্ত্তির আলোকচিত্র প্রভৃতি সংগ্রহ করিয়া পরিষদের চিত্রশালায় উপহার প্রদান করিয়াছেন। আলোচ্য বর্ষে ১২জন ছাত্র-সভ্যের নিকট হইতে ২৯টি প্রবন্ধ পাওয়া গিয়াছে। শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব মহাশয়ের উপর এই সমস্ত প্রবন্ধ-পরীক্ষার ভার অর্পণ করা হইয়াছিল। তিনি নয় জন ছাত্রের প্রবন্ধ পুরস্কারযোগ্য বলিয়া বিবেচনা করিয়াছেন। পরিষৎ ছাত্রগণের পুরস্কারের জন্য ৮৫৲ মঞ্জুর করিয়াছেন। নগেন্দ্র-বাবুর ব্যবস্থানুসারে পুরস্কার ভাগ করিয়া দেওয়া হইয়াছে। কবিবর রবীন্দ্রনাথের সংবর্দ্ধনাতে ও পরিষদের প্রদর্শনীতে ছাত্রসভ্যদের নিকট হইতে যথেষ্ট সাহায্য পাওয়া গিয়াছিল।

### পুরস্কার

গত বৎসর পাঁচটি পুরস্কার বিজ্ঞাপিত হইয়াছিল। তন্মধ্যে বীরেশ্বর পাঁড়ে পুরস্কার, কৃষ্ণ-বিনোদিনী স্বর্ণপদক, রজনীকান্ত রৌপ্যপদক ও নবীনচন্দ্র সেন স্বর্ণপদক। এই কয়েক বিষয়ের প্রবন্ধ হস্তগত হইয়াছিল। শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু ও শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন মহাশয়ের উপর "কৃষ্ণবিনোদিনী পদকে"র জন্য প্রাপ্ত প্রবন্ধগুলি পরীক্ষার ভার দেওয়া হইয়াছিল। পরীক্ষকগণ কোন প্রবন্ধই পুরস্কারযোগ্য বিবেচনা করেন নাই। শ্রীযুক্ত ললিতকুমার বন্দ্যোপাধ্যায় মহাশয় "রজনীকান্ত রৌপ্যপদকে"র জন্য প্রাপ্ত প্রবন্ধগুাল বিচার করিয়াছিলেন; শ্রীযুক্ত কালিদাস রায় বি এ মহাশয়ের প্রবন্ধ পুরস্কারযোগ্য বিবেচিত হইয়াছে। শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী ও মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহাশয়ের উপর "বীরেশ্বর পাঁড়ে" পুরস্কারের জন্য প্রাপ্ত প্রবন্ধগুলির পরীক্ষার ভার দেওয়া হইয়াছিল; শ্রীযুক্ত শীতলচন্দ্র চক্রবর্ত্তী বিদ্যানিধি এম্ এ মহাশয়ের প্রবন্ধ পুরস্কারযোগ্য বলিয়া বিবেচিত হইয়াছে। স্বর্গীয় কবি নবীনচন্দ্র সেনের স্মৃতি-উদ্দেশে প্রদত্ত পদকদ্বয়ের জন্য প্রাপ্ত প্রবন্ধ পরীক্ষার ভার শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয়ের উপর দেওয়া হইয়াছিল; শ্রীযুক্ত বগলামোহন দাশগুপ্ত মহাশয়ের প্রবন্ধ পুরস্কারের উপযুক্ত বলিয়া বিবেচিত হইয়াছে। দুঃখের বিষয় যে আলোচ্য বর্ষে পুরস্কার প্রভৃতির জন্য আশানুরূপ প্রবন্ধ হস্তগত হয় নাই। পুরস্কারের সংবাদ যথোপযুক্তভাবে বিজ্ঞাপিত না হওয়াই এইরূপ ঘটনার প্রধান কারণ বলিয়া মনে হয়। যে সমস্ত পুরস্কারের জন্য প্রাপ্ত কোনও প্রবন্ধই পুরস্কারযোগ্য বলিয়া বিবেচিত হয় নাই, সেই সমস্ত বিষয় সম্বন্ধীয় প্রবন্ধ-প্রেরণের জন্য সময় বাড়াইয়া দেওয়া হইয়াছে। গত কার্য্য-বিবরণীতে বিবৃত পুরস্কার ব্যতীত আলোচ্য বর্ষে পরিষদের হস্তে নিম্নলিখিত বিষয়গুলি সম্বন্ধীয় পুরস্কারের ভার প্রদত্ত হইয়াছে:—

(১) ৺রাধেশচন্দ্র জাতীয়-শিক্ষাবৃত্তি। বঙ্গভাষায় পাশ্চাত্য সাহিত্য সমালোচনার জন্য এই বৃত্তি প্রদত্ত হইবে।

(২) ৺প্রিয়নাথ চক্রবর্ত্তী বৃত্তি।

আশা করা যায় এই সমস্ত পুরস্কারের জন্য আগামী বৎসর আশানুরূপ প্রবন্ধ পাওয়া যাইবে। যে সমস্ত সহৃদয় ব্যক্তি এই সমস্ত পুরস্কারের জন্য অর্থ প্রদান করিয়াছেন

তাঁহাদিগকে এবং যে সকল বন্ধু পুরস্কারের জন্য প্রাপ্ত প্রবন্ধগুলি পরীক্ষা করিয়াছেন তাঁহাদের নিকট পরিষৎ বিশেষভাবে কৃতজ্ঞ।

শাখা-সমিতির কার্য্য

গত বৎসর গ্রন্থপ্রকাশ-সমিতির তিনটি অধিবেশন হইয়াছিল এবং সমিতি পরিষৎ-প্রকাশ্য গ্রন্থ সম্বন্ধে যথাকর্ত্তব্য নির্দ্ধারণ করিয়াছেন।

পরিভাষা

আলোচ্য বর্ষে পরিভাষা-সমিতির কার্য্য অনেকদূর অগ্রসর হইয়াছে। অনেকগুলি বৈজ্ঞানিক পরিভাষা সংগৃহীত হইয়াছে এবং আচার্য্য প্রফুল্লচন্দ্র সম্পাদিত রাসায়নিক পরিভাষা শীঘ্রই স্বতন্ত্র পুস্তকাকারে বাহির হইবে। এ পর্য্যন্ত পরিষৎ অনেকগুলি বৈজ্ঞানিক পরিভাষা বাহির করিয়াছেন। ভারতবর্ষের ভিন্ন ভিন্ন স্থানে প্রাদেশিক ভাষার সাহায্যে বিজ্ঞানশিক্ষার সূত্রপাত হইতেছে, যাহাতে ভারতের সমস্ত প্রদেশে একটি সর্ব্বজনীন বৈজ্ঞানিক পরিভাষা গৃহীত হয়, সে বিষয়ে প্রত্যেকেরই চেষ্টা করা উচিত এবং বঙ্গীয়-সাহিত্য-পরিষদের এ বিষয়ে নেতৃত্ব গ্রহণ করা কর্ত্তব্য। বিজ্ঞানের যে সমস্ত বিষয় সম্বন্ধীয় পরিভাষা এখনও বাহির হয় নাই, সেগুলি যাহাতে অতি সত্বর বাহির হয় সে বিষয়ে চেষ্টা করা কর্ত্তব্য এবং এই সমস্ত পরিভাষা একত্র করিয়া একখানি স্বতন্ত্র পুস্তক ছাপাইয়া বিদ্বৎসমাজের অভিমতের জন্য সর্ব্বত্র বিতরণ করা কর্ত্তব্য। বঙ্গীয়-সাহিত্য-পরিষদের দৃষ্টান্তে ভারতের নানা স্থানে আরও অনেক সাহিত্য-পরিষৎ স্থাপিত হইয়াছে। বৈজ্ঞানিক পরিভাষা প্রণয়নে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সহিত এই সকল সমিতির একযোগে কার্য্য করা উচিত।

নবীনচন্দ্র-স্মৃতি-সমিতি

নবীনচন্দ্র-স্মৃতি-সমিতির কার্য্য আলোচ্য বর্ষে অনেকদূর অগ্রসর হইয়াছে। জয়পুরের মর্ম্মরে কবিবরের যে মূর্ত্তি প্রস্তুত করিবার প্রস্তাব হইয়াছিল, অনেক চেষ্টার পর দেখা গেল যে তাহা সম্ভবপর নহে। ইটালিয়ান ভাস্কর মিঃ বইস্‌কে মূর্ত্তি-প্রস্তুতের ভার দেওয়া হইয়াছে।

কাশীরাম-স্মৃতি-সমিতি

কাশীরাম-স্মৃতিসমিতির কার্য্য বেশ অগ্রসর হইযাছে। কাটোয়াতে শ্রীযুক্ত তারকচন্দ্র রায় ও শ্রীযুক্ত জ্যোতিঃপ্রসাদ সিংহ মহাশয়ের যত্নে অনেক অর্থ সংগৃহীত হইয়াছে; কলিকাতাতেও কিঞ্চিৎ অর্থ সংগৃহীত হইয়াছে।

শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয় তাঁহার প্রতিশ্রুত ৫০০৲ মধ্যে ২০০৲ দিয়াছেন। কাটোয়াতে শতাধিক টাকা সংগৃহীত হইয়া ডাকঘরে জমা আছে।

চন্দ্রকান্ত-স্মৃতি-সমিতি

পরলোকগত মহামহোপাধ্যায় চন্দ্রকান্ত তর্কালঙ্কার মহাশয়ের স্মৃতি-রক্ষার জন্য একটি সমিতি নূতন গঠিত হইয়াছে। মহারাজ শ্রীযুক্ত কুমুদচন্দ্র সিংহ বাহাদুর এই সমিতির সভাপতি ও শ্রীযুক্ত বনওয়ারিলাল চৌধুরী মহাশয় সম্পাদক নিযুক্ত হইয়াছেন।

আয়-ব্যয়

পরিষদের আয়-ব্যয়ের হিসাব পরিশিষ্টে প্রদত্ত হইল। গত ১৮শ বার্ষিক পত্রিকায় ১৩১৮ সালের যে আনুমানিক আয়-ব্যয়ের বিবরণ প্রকাশিত হইয়াছিল, তাহার সহিত উক্ত সনের আয়-ব্যয়ের তুলনা করিয়া দেখা যাইবে যে, চাঁদা বাবদ প্রায় ৮০০৲ কম আয় হইয়াছে। গত পৌষ মাসে পরিষদে যে প্রদর্শনী খোলা হইয়াছিল সেই প্রদর্শনীহেতু পরিষদের কর্ম্মচারীদের ও আদায়কারী পিয়নদের কার্য্য কিছু অধিক হওয়াতে চাঁদা আদায়ের ন্যূনতা ঘটিয়াছে। এতদ্ব্যতীত রঙ্গপুর-শাখা-সভা হইতেও শাখা-সভার সম্পাদক মহাশয়ের অসুস্থতা নিবন্ধন ঐ শাখার সভ্যগণের চাঁদা কম পাওয়া গিয়াছে। পরিষদের আয়-ব্যয়ের হিসাব একটু মনোযোগ সহকারে দেখিলে বুঝা যাইবে যে, পরিষদের সভ্যবৃদ্ধির সঙ্গেই ইহার ব্যয়ও বাড়িতেছে। যদি সভ্যগণ নিয়মিতরূপে স্বীয় চাঁদা প্রদান করেন, তাহা হইলে বৎসরের শেষে পরিষদের সমস্ত দেনা পরিশোধ হইতে পারে; কিন্তু দুঃখের বিষয় যে, সভ্যগণ এ বিষয়ে কিঞ্চিৎ উদাসীন। এই বিষয়ে সভ্যগণের দৃষ্টি আকর্ষণ করা যাইতেছে।

সাধারণ বাজার-দেনা ব্যতীত গৃহ-নির্ম্মাণ-তহবিলের এখনও প্রায় তিন হাজার টাকা ঋণ রহিয়াছে। অত্যন্ত দুঃখ ও পরিতাপের বিষয় যে, গত তিন বৎসর হইল পরিষৎ এই ঋণ বহন করিয়া আসিতেছেন। গত ১৫শ বার্ষিক অধিবেশনের অভিভাষণে সভাপতি মহাশয় যাহা বলিয়াছিলেন সেই কথার প্রতিধ্বনিস্বরূপ পরিষদের সদস্যদিগকে সানুনয়ে জ্ঞাপন করা যাইতেছে যে, পরিষদের প্রত্যেক সভ্য যদি অনুগ্রহপূর্ব্বক পরিষদের তহবিলে ৩৲ টাকা ভিক্ষা স্বরূপ প্রদান করেন, তাহা হইলে পরিষদের সমস্ত ধার শোধ হইবে ও মন্দিরের অনেক অভাব বিদূরিত হইতে পারে। তিন বৎসর পূর্ব্বে প্রত্যেক সভ্যের নিকট ৬৲ টাকা ভিক্ষা চাওয়া হইয়াছিল, কিন্তু সম্প্রতি সভ্যসংখ্যা দ্বিগুণ হওয়াতে, ভিক্ষার্থী সম্পাদকের ভিক্ষার পরিমাণ কমিয়া গিয়াছে বলা বাহুল্য যে ধার শোধ হইলে পরিষৎ আরও অনেক হিতকর কার্য্যে লিপ্ত হইতে পারেন।

শাখা-সভা

আলোচ্য বর্ষে গোহাটী, বরিশাল ও চট্টগ্রাম এই তিন স্থানে সাহিত্য-পরিষদের শাখা স্থাপিত হইয়াছে। ঢাকাতেও এক শাখা স্থাপনের প্রস্তাব হইয়াছিল, কিন্তু প্রস্তাবকারিগণের সহিত কার্য্য-নির্ব্বাহক-সমিতির কোন কোন বিষয়ে মতের মিল না হওয়াতে উক্ত নগরে শাখা স্থাপিত হইতে পারে নাই। মেদিনীপুরেও শাখা স্থাপনের প্রস্তাব হইয়াছে। শ্রীযুক্ত দেবকুমার রায় চৌধুরী মহাশয় বরিশালে শাখা-সভার সম্পাদকতা গ্রহণ করিয়াছেন এবং গোহাটীতে শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় চৌধুরী এম্ এ ও চট্টগ্রামে শ্রীযুক্ত বিপিনচন্দ্র গুহ মহাশয় প্রথম সম্পাদক নিযুক্ত হইয়াছিলেন। পুরাতন শাখাগুলির মধ্যে অনেক শাখাই গত বৎসর আশানুরূপ কাজ করিতে পারেন নাই। রঙ্গপুর-শাখার সুযোগ্য সম্পাদক শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায়চৌধুরী মহাশয়ের দীর্ঘকালব্যাপী শারীরিক অসুস্থতায় রঙ্গপুর-শাখা ক্ষতিবোধ করিয়াছেন। ভাগলপুর-শাখার যত্নে বৌদ্ধযুগের অনেক প্রস্তর-মূর্ত্তি মূল পরিষদের জন্য সংগৃহীত হইয়াছে।

### অনুসন্ধান-সমিতি

কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়-প্রবর্ত্তিত বরেন্দ্র-ভ্রমণের সংবাদ ইতিপূর্ব্বে সভ্যদিগকে জানান হইয়াছে। কুমার বাহাদুর ও তাঁহার সহকারিগণ গত বৎসরেও বরেন্দ্র প্রদেশের নানা স্থানে ভ্রমণ করিয়া ঐতিহাসিক উপকরণাদি সংগ্রহ করিয়াছেন। কিছুদিন হইল বরেন্দ্র-ভ্রমণের ফল-স্বরূপ শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ মহাশয় কর্ত্তৃক লিখিত 'গৌড়রাজমালা' নামক পুস্তকের প্রথম খণ্ড বাহির হইয়াছে।

আলোচ্য বর্ষে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের অনুমোদনক্রমে একটি ঐতিহাসিক অনুসন্ধান-সমিতি গঠিত হইয়াছে। শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায়, শ্রীযুক্ত হরিদাস পালিত, শ্রীযুক্ত কৃষ্ণচন্দ্র রায়, শ্রীযুক্ত কৌশিকীচরণ সরকার ও শ্রীযুক্ত অবনীমোহন মুখোপাধ্যায় এই অনুসন্ধান-সমিতির প্রবর্ত্তক। আলোচ্যবর্ষে এই সমিতি উত্তর-রাঢ়ে ঐতিহাসিক উপকরণাদি সংগ্রহের জন্য উজানী ও মঙ্গলকোট গিয়াছিলেন এবং তাঁহাদের অনুসন্ধানের ফল সাহিত্য-পরিষদে বিজ্ঞাপিত হইবে। আমাদের দেশে অনেক অনুসন্ধানের বিষয় আছে তাহা কাহারও অবিদিত নাই। আজকাল অনেকে ব্যক্তিগতভাবে অন্যান্য বিষয়ের মধ্যে ঐতিহাসিক উপকরণাদি সংগ্রহ করিতেছেন। এই সমস্ত কার্য্যে ব্যক্তিগত ভাবে যত ফল পাওয়া যায় কয়েকজন একত্র হইয়া কাজ করিলে তদপেক্ষা অধিক ফললাভের সম্ভাবনা। কেবল ঐতিহাসিক ও প্রত্ন-তত্ত্বের আলোচনা করিলেই পরিষদের সভ্যগণের ও বাঙ্গালার সাহিত্যসেবিগণের কর্ত্তব্যের অবসান হয় না। ঐতিহাসিক ও প্রত্নতত্ত্বের উপকরণ সংগ্রহ ব্যতীত আমাদের দেশে আরও অনেক বিষয়ের সংগ্রহযোগ্য উপকরণ চারিদিকে বিক্ষিপ্ত রহিয়াছে। বঙ্গীয়-সাহিত্য-পরিষদে ভগ্ন মূর্ত্তি ও ইষ্টকের আলোচনাই সমধিক পরিমাণে হয়, এইরূপ অভিযোগ মাঝে মাঝে শুনিতে পাওয়া যায়। ইতিহাস ও প্রত্নতত্ত্ব ব্যতীত পরিষদের অন্যান্য বিষয়ে অভিজ্ঞ সদস্যগণ যতদিন স্বীয় জ্ঞানভাণ্ডার পরিষদের জন্য উন্মুক্ত না করিবেন, ততদিন এইরূপ অভিযোগ অপনোদিত হইতে পারিবে না। পরিষদের সদস্যগণ মধ্যে উদ্ভিদ্‌বিদ্যা, প্রাণীতত্ত্ব, কৃষি-বিদ্যা, ভাষাতত্ত্ব প্রভৃতি বিষয়ে বিশেষভাবে অভিজ্ঞ যে না আছেন তাহা নহে। এই সমস্ত বিষয়ে অভিজ্ঞদের তত্ত্বাবধানে পরিষৎ হইতে নানাপ্রকার অনুসন্ধান-সমিতি গঠিত হওয়া কর্ত্তব্য এবং এইরূপ সমিতি গঠিত হইলে পরিষৎ ঐতিহাসিক ও প্রত্নতত্ত্ববিদের একচেটিয়া হইবে না।

### রমেশ-ভবন

আলোচ্য বর্ষে রমেশ-ভবনের কার্য্য কিঞ্চিৎ অগ্রসর হইয়াছে। মাননীয় কাসিমবাজারের মহারাজ যে ভূমি দান করিবেন, সেই দানপত্রের খসড়া প্রস্তুত হইয়াছে। আশা করা যায় যে, আগামীবর্ষে এই ভবনের ভিত্তি প্রতিষ্ঠিত হইবে। অত্যন্ত পরিতাপের বিষয় যে, দেশীয় অনেকেই এই ভবনের সহিত এ পর্য্যন্ত সহানুভূতি প্রকাশ করেন নাই। প্রস্তাবিত রমেশ-ভবন স্থাপিত হইলে, বাঙ্গালা দেশের এক গুরুতর অভাব বিদূরিত হইবে এবং দেশমধ্যে শিক্ষা ও জ্ঞান-বিস্তারে অনেক সহায়তা করিবে। আমাদের দেশে এমন কোন সংগ্রহশালা নাই, যে

স্থানে বাঙ্গালাদেশের সমস্ত দর্শনযোগ্য দ্রব্য বা তাহার নমুনা একত্র দেখিতে পাওয় যাইতে পারে। কলিকাতা যাদুঘর একটি প্রকাণ্ড ব্যাপার। এইস্থানে বাঙ্গালার সমস্ত দ্রব অন্যান্য প্রদেশীয় দ্রব্যের সহিত মিশিয়া রহিয়াছে। তাহাদের স্বাতন্ত্র্য মোটেই রক্ষিত হয় নাই রক্ষিত হওয়া সম্ভবপর নহে ও বাঞ্ছনীয়ও নহে। রমেশ-ভবন দ্বারা কিঞ্চিৎ পরিমাণে এই স্বাতন্ত্র রক্ষার চেষ্টা করা হইতেছে এবং আশা করা যায় যে, প্রত্যেক স্বদেশহিতৈষী সাহিত্য-পরিষদে এই সঙ্কল্পিত কার্য্যে যোগদান করিয়া সহায়তা করিবেন।

### প্রদর্শনী

আলোচ্য বর্ষে পৌষমাসে বড়দিনের ছুটীর সময় প্রস্তাবিত রমেশ-ভবনের জন্য সংগৃহীত দ্রব্যাদি সম্রাটের শুভাগমন এবং কংগ্রেস প্রভৃতির উপলক্ষে কলিকাতায় সমাগত ভদ্রমণ্ডলীকে দেখাইবা জন্য এক প্রদর্শনী খোলা হইয়াছিল। প্রথমে স্থির হইয়াছিল যে, এই প্রদর্শনী তিন সপ্তা খোলা থাকিবে, কিন্তু সর্ব্বসাধারণের আগ্রহাতিশয্যে প্রদর্শনী আরও তিন সপ্তাহ খুলিয়া রাখিতে হইয়াছিল। এই দেড়মাস মধ্যে ভদ্রমহিলাদের জন্য কয়েকটি দিন নির্দ্দিষ্ট ছিল এবং অন্যূন দশ সহস্র লোক এই প্রদর্শনী দেখিতে আসিয়াছিলেন। এই প্রদর্শনীতে প্রাচীন মুদ্রা, প্রস্তরমূর্ত্তি মৃত-সাহিত্যিকদের হস্তাক্ষর, তাঁহাদের ব্যবহৃত দ্রব্যাদি, অনেক পুস্তকের পাণ্ডুলিপি, নানা প্রকার কারুকার্য্যখচিত ও চিত্রসম্বলিত ইষ্টক, নানাস্থানের আলোকচিত্র, নানা দুষ্প্রাপ্য ও বহুমূল্য পুথি ও পুস্তক, তাম্রশাসন, ধাতুমূর্ত্তি, বঙ্গদেশের ভূ-তত্ত্ব জীব-তত্ত্ব ও উদ্ভিদ্-তত্ত্ব সম্বন্ধে দ্রব্যাদি প্রদর্শিত হইয়াছিল। সাহিত্য-পরিষদের সংগৃহীত দ্রব্যাদি ব্যতীত অপর যে সমস্ত স্থা হইতে প্রদর্শনের জন্য দ্রব্যাদি ধার পাওয়া গিয়াছিল, তন্মধ্যে শ্রীযুক্ত রায় মৃত্যুঞ্জয় রা চৌধুরী বাহাদুর এম্ আর এ এস্ মহাশয়ের সংগৃহীত প্রাচীন মুদ্রা ও ভাগলপুরের শ্রীযুক্ত সৌরীন্দ্রমোহন সিংহ মহাশয় প্রদত্ত ধাতুমূর্ত্তি সবিশেষ উল্লেখযোগ্য। এই প্রদর্শনী দেখিবার জন্য মাননীয় বিচারপতি হোমউড সস্ত্রীক, মাননীয় বিচারপতি উড্রফ, সার চন্দ্রমাধ ঘোষ, সার গুরুদাস বন্দ্যোপাধ্যায়, সার প্রতুলচন্দ্র চট্টোপাধ্যায়, মিঃ গোখলে, মাননীয় মদনমোহ মালব্য, বিজিনা গ্রামের মহারাজের প্রাইভেট সেক্রেটারী মিঃ আপ্পারাও, ইণ্ডিয়া মিউজিয়মের মিঃ আনানডেল, মিঃ টিপার, রাজসাহীর কমিশনার মিঃ মনাহা কৃষ্ণনগরের মহারাজ, দিনাজপুরের মহারাজ, সুসঙ্গের মহারাজ, বিচারপতি শ্রীযুক্ত আশুতোষ চৌধুরী, বিচারপতি শ্রীযুক্ত দিগম্বর চট্টোপাধ্যায়, বিচারপতি শ্রীযুক্ত নলিনীরঞ্জ চট্টোপাধ্যায়, লালগোলার রাজা বাহাদুর, রাজা বিজয়সিংহ দুধোরিয়া, মিসেস্ জে সি বসু শ্রীযুক্ত স্বর্ণকুমারী দেবী, শ্রীমতী সরলাদেবী চৌধুরাণী প্রভৃতি দেশীয় ও বিদেশীয় অনে গণ্যমান্য ব্যক্তি পরিষৎ-মন্দিরে পদার্পণ করিয়াছিলেন এবং তাঁহারা প্রদর্শনী দেখিয়া অত্য প্রীতি প্রকাশ করিয়াছিলেন। দর্শকগণের মধ্যে প্রায় সকলেই এই প্রদর্শনী দেখিয়া প্রস্তাবি রমেশ-ভবনের আবশ্যকতা বিশেষভাবে উপলব্ধি করিতে সমর্থ হইয়াছেন এবং রমেশ-ভব সংস্থাপিত হইলে প্রত্যেকে নিজ নিজ ক্ষমতা অনুসারে দ্রব্যাদি সংগ্রহ করিয়া উক্ত ভবা সংরক্ষার্থ পাঠাইয়া দিবেন এইরূপ অভিপ্রায় প্রকাশ করিয়াছেন। এই প্রদর্শনী সর্ব্বাঙ্গসুন

করিবার জন্য যে সমস্ত মহানুভব ব্যক্তি প্রদর্শন-যোগ্য দ্রব্যাদি পাঠাইয়া পরিষৎকে সাহায্য করিয়াছিলেন, তাঁহাদের নিকট পরিষৎ বিশেষভাবে ঋণী ও কৃতজ্ঞ। তদ্ভিন্ন যাঁহারা নিজ নিজ কার্য্যের ক্ষতি করিয়া নিয়মিতভাবে পরিষদের প্রদর্শনীতে উপস্থিত হইয়া দর্শকদিগকে দ্রব্যাদি দেখাইয়াছিলেন, তাঁহারাও পরিষদের ধন্যবাদভাজন।

পরিষদের ও রমেশ-ভবন-সমিতির সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র কর্তৃক এই প্রদর্শনী উন্মুক্ত হইয়াছিল এবং পরিষদের অন্যতম সহকারী সম্পাদক শ্রীযুক্ত রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয়ের তত্ত্বাবধানে প্রদর্শনীর সমস্ত কার্য্য সুপরিচালিত হইয়াছিল। (প্রদর্শনীর বিস্তৃত বিবরণ পরিশিষ্টে দ্রষ্টব্য)

### বঙ্গীয়-সাহিত্য-সম্মিলন

আলোচ্য বর্ষে চুঁচুড়া সহরে গত ১৯শে ফাল্গুণ হইতে ২১শে ফাল্গুন পর্য্যন্ত দিবসত্রয় বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের পঞ্চম অধিবেশন হইয়াছিল। দেশহিতৈষী, শিক্ষাবিষয়ক সর্ব্ববিধ কার্য্যে অগ্রণী ও বঙ্গসাহিত্যের অন্যতম প্রধান পরিপোষক মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর সভাপতির আসনে বৃত হইয়াছিলেন। অধিবেশনে ভিন্ন ভিন্ন স্থান হইতে অনেক প্রতিনিধি সমবেত হইয়াছিলেন। একটি বৃহৎ মণ্ডপে সম্মিলনের কার্য্যাদি সম্পন্ন হইয়াছিল। প্রাচীন ও শুভ্রকেশ সাহিত্যসেবী শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার মহাশয় অভ্যর্থনা-সমিতির সভাপতিত্ব গ্রহণ করিয়াছিলেন। সম্পাদক রায় বাহাদুর শ্রীযুক্ত মহেন্দ্রচন্দ্র মিত্র এম্ এ, বি এল্ ও অভ্যর্থনা-সমিতি ও অন্যান্য সভ্যের উদ্যোগে সম্মিলনের অধিবেশন তিনদিনব্যাপী হইয়াছিল। প্রথম দিন স্থির হয় যে, বিশেষজ্ঞদের উপযোগী যে সমস্ত বৈজ্ঞানিক প্রবন্ধ পাঠার্থ প্রেরিত হইয়াছে সেই সমস্ত প্রবন্ধ পাঠ ও আলোচনার জন্য একটি বৈজ্ঞানিক বৈঠকের অধিবেশন হইবে, তদনুসারে দ্বিতীয় দিন পূর্ব্বাহ্নে বিজ্ঞানাচার্য্য ডাক্তার শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় মহাশয়ের নেতৃত্বে একটি বৈজ্ঞানিক বৈঠক বসিয়াছিল। এই বৈঠকে যে সমস্ত বিষয় পঠিত ও আলোচিত হইয়াছিল, তাহাতে উপস্থিত সকলেই বিশেষ সন্তোষ-লাভ করিয়াছিলেন। British Association for the Cultivation of Scienceকে আদর্শ করিয়া সাহিত্য-সম্মিলনের সৃষ্টি হইয়াছে এবং সেই আদর্শে সফলতা লাভ করিবার প্রথম সূত্রপাত চুঁচুড়া অধিবেশনেই হইয়াছিল। এই হিসাবে চুঁচুড়া-সাহিত্য-সম্মিলন বিশেষভাবে স্মরণীয় থাকিবে। অভ্যর্থনা-সমিতির সভাপতির ও সম্মিলনের সভাপতির অভিভাষণ ব্যতীত সম্মিলনে অন্যান্য বৎসরের ন্যায় এবারেও নানা বিষয়ক অনেক প্রবন্ধ পঠিত হইয়াছে, এবং দ্বিতীয় দিন রাত্রিতে ছায়া-চিত্রের সাহায্যে বঙ্গদেশ ও বিহারের প্রত্নতত্ত্ব, বরেন্দ্রভূমের প্রাচীন ইতিহাস, কয়লার ইতিহাস ও সোরার চাষ সম্বন্ধে সর্ব্বসাধারণের বোধগম্যভাবে কয়েকটি বক্তৃতা হইয়াছিল। দ্বিতীয় দিন সন্ধ্যাকালে অভ্যর্থনা-সমিতির সম্পাদক শ্রীযুক্ত মহেন্দ্রচন্দ্র মিত্র মহাশয়ের সুরম্যগৃহে একটি সান্ধ্য-সম্মিলনের আয়োজন হইয়াছিল। মহেন্দ্র বাবুর অমায়িক ব্যবহারে সকলেই বিশেষ তৃপ্ত হইয়াছিলেন।

অন্যান্য বারের ন্যায় এই অধিবেশনে কতিপয় প্রস্তাব গৃহীত হয় ( সম্মিলনীর বিশেষ বিবরণ পরিশিষ্টে দ্রষ্টব্য )।

পূর্ব্বোক্ত বৈজ্ঞানিক-বিভাগের কার্য্য কি ভাবে পরিচালিত হইবে, তদ্বিষয়ে পরামর্শ করিবার জন্য শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়ের গৃহে এক সভার অধিবেশন হয়। ডাঃ শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় প্রমুখ অনেকে এই সভায় উপস্থিত ছিলেন এবং উপস্থিত সকলেই কোন না কোন বিশেষ কার্য্যের ভার গ্রহণ করিয়াছেন।

### উত্তরবঙ্গ সাহিত্য-সম্মিলন

আলোচ্য বর্ষে কামাখ্যা পাহাড়ে উত্তর-বঙ্গ সাহিত্য-সম্মিলনের পঞ্চম অধিবেশন সম্পন্ন হইয়া গিয়াছে। সাহিত্যক্ষেত্রে সুপরিচিত শ্রীযুক্ত শশধর রায় এম্ এ, বি এল্ মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। উত্তর-বঙ্গের নানা স্থান হইতে প্রতিনিধি সমবেত হইয়াছিলেন এবং অন্যান্য স্থান হইতে পরিষদের ১৩ জন প্রতিনিধি এই সম্মিলনে যোগদান করিয়াছিলেন। অধিবেশনের পর অনেক প্রতিনিধি উমানন্দ-পাহাড় ও বশিষ্ঠাশ্রম পরিদর্শনের জন্য গমন করিয়াছিলেন। শ্রীযুক্ত কালীচরণ সেন অভ্যর্থনা-সমিতির সভাপতি এবং শ্রীযুক্ত বীরেশ্বর পাণ্ডা ও শ্রীযুক্ত উত্তমচন্দ্র বড়ুয়া সম্পাদক নির্ব্বাচিত হইয়াছিলেন। কামাখ্যা পাহাড়ের পাণ্ডাগণের সাদর আতিথ্যে অভ্যর্থনার কোনই ক্রটী হয় নাই। ( এই সম্মিলন সম্বন্ধে সবিশেষ বিবরণ পরিশিষ্টে দ্রষ্টব্য )

### সংবৰ্দ্ধনা

গত পূজার অবকাশে কলিকাতা মুসলমান-শিক্ষা-সমিতির জন্য নানা স্থান হইতে সমাগত মুসলমান প্রতিনিধিগণের সংবর্দ্ধনার জন্য গত ২০শে আশ্বিন তারিখে সাহিত্য-পরিষদে একটি সান্ধ্য-সমিতির আয়োজন হইয়াছিল। নানা প্রকার আমোদ ও আবৃত্তি দ্বারা সংবর্দ্ধনা-কার্য্য সুচারুরূপে নির্ব্বাহ হইয়াছিল। এই সংবর্দ্ধনায় উপস্থিত মুসলমান-সাহিত্যিকগণের মধ্যে কয়েকজন সুবক্তা সুন্দর বক্তৃতা দ্বারা সকলকে আপ্যায়িত করেন।

১৩১৮ সালের ২৫শে বৈশাখ কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় পঞ্চাশ বৎসর সম্পূর্ণ করিয়া ৫১ বৎসরে পদার্পণ করিয়াছেন। তাঁহার একপঞ্চাশত্তম জন্মতিথি উপলক্ষে তাঁহাকে যথোচিত অভিনন্দন ও সংবর্দ্ধনা করিবার জন্য গত ১৩১৭ সালের শেষভাগে মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী, ডাঃ শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসু, ডাঃ শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায়, শ্রীযুক্ত ব্রজেন্দ্র কিশোর রায় চৌধুরী প্রভৃতিকে লইয়া একটি সমিতি গঠিত হয়। এই সমিতি বঙ্গ-সাহিত্যের প্রতিভূস্বরূপ বঙ্গীয়-সাহিত্য-পরিষৎকে এই কার্য্যের ভার গ্রহণ করিতে অনুরোধ করেন। তদনুসারে কার্য্য-নির্ব্বাহক-সমিতির অধিকাংশ সভ্যের সম্মতিক্রমে পরিষৎ এই কার্য্যভার গ্রহণ করেন। গত ১৪ই মাঘ পরিষদের সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয়ের নেতৃত্বে টাউনহলে এই সংবর্দ্ধনা-কার্য্য সম্পন্ন হইয়াছে। এই উপলক্ষে সাহিত্য-পরিষদের পক্ষ হইতে কবিবরকে একটি অভিনন্দন দেওয়া হইয়াছে এবং পরিষদের সম্পাদক

মহাশয় এই অভিনন্দন-পত্র পাঠ করেন। এই অভ্যর্থনা-সভাতে অনেক শিক্ষিত গণ্যমান্য ব্যক্তি যোগদান করিয়াছিলেন এবং জনতাতে কলিকাতার সুবৃহৎ টাউনহল ভরিয়া গিয়াছিল। নবগৃহ-প্রবেশ উপলক্ষে পরিষদের যে উৎসব হইয়াছিল, সেই উৎসব ব্যতীত পরিষদের আর কোন অনুষ্ঠানে এত লোক একত্র হয় নাই। ছাত্র-সভ্য-পরিদর্শক শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র মহাশয়ের নেতৃত্বে ছাত্র-সভ্যগণ এই উৎসবের সমস্ত ব্যবস্থাদি অতি সুন্দরভাবে নিষ্পন্ন করেন। (এই সংবর্দ্ধনার সংক্ষিপ্ত বিবরণ পরিশিষ্টে দ্রষ্টব্য) এই উৎসব-সম্বন্ধে সভ্যদিগকে দুই একটি সংবাদ জানান কর্ত্তব্য বলিয়া মনে করি। এই উৎসবে যে ব্যয় হইয়াছে, সেই জন্য পরিষৎকে সাধারণ তহবিল হইতে কিছুই ব্যয় করিতে হয় নাই। অভ্যর্থনার জন্য অভ্যর্থনা-সমিতি অর্থ সংগ্রহ করিয়া পরিষদের হস্তে দিয়াছিলেন, সেই সংগৃহীত অর্থ হইতে সমস্ত ব্যয় নিষ্পন্ন হইয়াছিল। এই উৎসবের জন্য ৩১৩৩।৵০ টাকা সংগৃহীত হয়; তাহা হইতে ১২৯২৸৵১০ খরচ বাদে ১৮৪০।৶১০ উদ্বৃত্ত হইয়াছে এবং ৮১০৲ টাকা আদায় হইতে বাকী আছে। এই টাকা আদায় হইলে সমস্তই পরিষদের উদ্দেশ্যানুযায়ী কোন কার্য্যে ব্যয়িত হইবার জন্য পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতির হস্তে অর্পিত হইবে। সম্প্রতি ১৮৪০।৶১০ টাকা পরিষৎ প্রাপ্ত হইয়াছেন। এতদ্ব্যতীত এই উৎসব ব্যাপার চির-স্মরণীয় করিবার জন্য শ্রীযুক্ত বিনয়কুমার সরকার মহাশয় ৫০০০৲ পাঁচ সহস্র মুদ্রা পরিষদের হস্তে দিতে প্রতিশ্রুত হইয়া দুই সহস্র মুদ্রা পরিষদের হস্তে অর্পণ করিয়াছেন। কি ভাবে এই টাকা খরচ হইবে সেই সম্বন্ধে বিনয় বাবুর সহিত পত্র-ব্যবহার চলিতেছে এবং এ বিষয় স্থির হইলে বাকী তিন সহস্র টাকা পরিষদের হস্তগত হইবে।

শ্রীযুক্ত সারদাচরণ মিত্র প্রমুখ পরিষদের সভ্যগণের প্রস্তাবমত বিশ্বকোষ-সমাপ্তি উপলক্ষে গত ১০ই চৈত্র তারিখে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব মহাশয়কে সম্মানিত করিবার জন্য সাহিত্য-পরিষদের উদ্যোগে ও মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরপ্রসাদ শাস্ত্রী মহাশয়ের নেতৃত্বে একটি সান্ধ্য-সম্মিলন হইয়াছিল। এই উপলক্ষে অনেক গণ্যমান্য ব্যক্তি পরিষদে উপস্থিত হইয়াছিলেন এবং অনেকে নগেন্দ্র বাবুর বিশ্বকোষ-সমাপ্তি উপলক্ষে আনন্দপ্রকাশ করিয়াছিলেন। এই অনুষ্ঠানে 'পুনর্জ্জন্মে'র অভিনয় ব্যতীত নানাপ্রকার আমোদের ব্যবস্থা হইয়াছিল। এই অনুষ্ঠানের ব্যয় বহনের জন্য স্বতন্ত্র চাঁদা সংগ্রহ করা হইয়াছিল এবং সেই চাঁদায় সমস্ত ব্যয় নির্ব্বাহিত হইয়াছিল।

### নিয়মাবলী পরিবর্ত্তন

পরিষদের নিয়মাবলী সংশোধন ও পরিবর্ত্তন আলোচ্য বর্ষের এক উল্লেখযোগ্য ঘটনা। অনেক দিন হইতে পুরাতন নিয়মগুলি প্রচলিত ছিল। গত ২।৩ বৎসর হইল এই সমস্ত নিয়ম পরিবর্ত্তনের আবশ্যকতা অনেক সভ্যই উপলব্ধি করিতে পারিয়াছিলেন। পরিষৎ-সম্পাদক সহকারী-সম্পাদকগণের সাহায্যে একটি খসড়া নিয়মাবলী প্রস্তুত করিয়া কার্য্য-নির্ব্বাহক-সমিতিতে উপস্থিত করেন। তৎপরে সেই সমস্ত খসড়া-নিয়ম মুদ্রিত করিয়া প্রত্যেক সভ্যের মতামতের জন্য প্রেরিত হয় এবং এই সমস্ত মতামত আলোচনা করিবার

জন্য সম্পাদক, সহকারী সম্পাদকগণ, শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতি, শ্রীযুক্ত চারুচন্দ্র বসু, কবিরাজ শ্রীযুক্ত দুর্গানারায়ণ সেন ও শ্রীযুক্ত সতীশচন্দ্র মিত্র মহাশয়গণকে লইয়া একটি শাখা-সমিতি গঠিত হয়। শাখা-সমিতি যথাসময়ে তদীয় মন্তব্য কার্য্য-নির্ব্বাহক-সমিতিতে প্রেরণ করিলে পর,কার্য্য-নির্ব্বাহক-সমিতি সমস্ত নিয়মাবলী আলোচনা করিয়া যে সমস্ত নিয়ম গ্রহণ করা আবশ্যক বিবেচনা করিয়াছিলেন, সেইগুলি মুদ্রিত করিয়া সভ্যদের নিকট প্রেরণ করেন। তৎপরে এই সমস্ত নিয়ম আলোচনা করিবার জন্য গত ১৫ই বৈশাখ পরিষদের একটি বিশেষ অধিবেশন হয়। শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় সভাপতির আসন গ্রহণ করেন। এই সভায় যে সকল নিয়ম গৃহীত হয়, তাহা সভ্যগণের মধ্যে বিতরিত হইয়াছে এবং পত্রিকার ৮ পৃষ্ঠা হইতে ১৮ পৃষ্ঠায় মুদ্রিত হইয়াছে।

### উপসংহার

বঙ্গীয়-সাহিত্য-পরিষদের জীবনের আঠার বৎসর কাল অতীত হইল। উল্লিখিত কার্য্য-বিবরণ হইতে বুঝা যাইবে, পরিষদের কার্য্যক্ষেত্র কিরূপ দ্রুতবেগে প্রসার লাভ করিতেছে। বর্ত্তমান বঙ্গীয় শতাব্দীর আরম্ভে যে দিন সাহিত্য-পরিষদের জীবনের সূচনা হয়, সে দিন পরিষদের সভ্যসংখ্যা অঙ্গুলি-সংখ্যায় গণনীয় ছিল। অদ্য আঠার বৎসর পরে সদস্য-সংখ্যা প্রায় দুই সহস্র দাঁড়াইয়াছে। সেই সদস্য-তালিকার মধ্যে দেশের মান্যগণ্য সকল সম্প্রদায়ের ও সকল শ্রেণির শীর্ষস্থানীয় মহাজনদিগের নাম দেখা যাইবে। জনসাধারণ সাহিত্য-পরিষৎকে কিরূপ শ্রদ্ধা ও সম্মানের চক্ষে দেখেন, ইহাই তাহার প্রকৃষ্ট পরিচয়। বোধ হয় ভারতবর্ষের মধ্যে কোন সভারই সভ্যসংখ্যা এত অধিক নহে এবং কোন সভারই কার্য্য-প্রণালী এত সুষ্ঠুভাবে পরিচালিত হয় না। বাঙ্গালা দেশের ভিন্ন ভিন্ন জেলায় স্থানীয় লোকের উদ্যোগে পরিষদের শাখা স্থাপিত হওয়ায় পরিষদের আদর্শের প্রতি দেশের শ্রদ্ধা ও প্রীতির আর একটা পরিচয়

। ভারতবর্ষের অন্যান্য প্রদেশে বঙ্গীয়-সাহিত্য-পরিষদের আদর্শে বহু সাহিত্য-পরিষৎ স্থাপিত হওয়ায় বুঝা যাইতেছে, সমস্ত ভারতবর্ষেই আমাদের পরিষৎ সমাদর লাভ করিয়াছে এবং আমাদের পরিষদের আদর্শে সমগ্র ভারতবর্ষের সমুদয় জাতীয় সাহিত্য অনুপ্রাণিত হইতেছে। সাহিত্য-পরিষদের উদ্যোগে অনুষ্ঠিত বার্ষিক সাহিত্য-সম্মিলন দেশ মধ্যে বাঙ্গালা-সাহিত্যের প্রতি শ্রদ্ধা ও প্রীতি জাগাইয়া তুলিতেছে এবং সেই আদর্শের অনুসরণে ভারতবর্ষের অন্যান্য প্রদেশেও সাহিত্য-সম্মিলনের অনুষ্ঠান আরম্ভ হইয়াছে। ভারতবর্ষের ভিন্ন ভিন্ন প্রদেশের মনস্বী সুধীগণ প্রাদেশিক সাহিত্যের উন্নতি বিধানার্থ বঙ্গীয়-সাহিত্য-পরিষদের পরামর্শ ও বিবিধ সাহায্য গ্রহণ করিতেছেন। উচ্চপদস্থ রাজকর্ম্মচারিগণ, যাঁহাদের সহিত সাক্ষাৎ-সম্পর্কে পরিষদের কোন সম্বন্ধ নাই, তাঁহারাও সাহিত্য-পরিষদের কর্ম্মে শ্রদ্ধা প্রদর্শন করিতেছেন। নানারূপে তাঁহাদের এই শ্রদ্ধার পরিচয় পাওয়া গিয়াছে। সাহিত্য-পরিষদের শ্লাঘার বিষয় যে, দূরস্থিত ইংলণ্ড ও ফ্রান্সের পণ্ডিত-সমাজেও সাহিত্য-পরিষদের বন্ধুর একবারে অভাব নাই। সেই দূরদেশে সাহিত্য-পরিষৎ-পত্রিকা আদর লাভ করিতেছে। এই সংবাদ পরিষদের সদস্যগণকে আনন্দ দান করিবে। বিদেশস্থিত এই বন্ধুগণের মধ্যে

ইংলণ্ডবাসী শ্রীযুক্ত জে ডি এণ্ডারসন সাহেবের নাম অগ্রগণ্য। তিনি সর্ব্বদা পত্রদ্বারা পরিষদের কর্ম্মে প্রীতিজ্ঞাপন ও উৎসাহ দান করিয়া থাকেন এবং স্বতঃপ্রবৃত্ত হইয়া গত বৎসর লণ্ডন রয়াল এসিয়াটিক সোসাইটির জর্ণালে (১৯১১ সালের ২য় সংখ্যায়) এক সুদীর্ঘ পত্রে বঙ্গীয় সাহিত্য-পরিষদের পরিচয় দিয়া পরিষদের প্রতি বিদেশীয় পণ্ডিত-সমাজের দৃষ্টি আকর্ষণ করিয়াছেন। এই সুযোগে পরিষৎ তাঁহার এই অনুগ্রহের জন্য কৃতজ্ঞতা প্রকাশ করিতেছেন।

সাহিত্য-পরিষদের সদস্য, বন্ধু, অনুগ্রাহক ও কর্ম্মাধ্যক্ষগণের নিকট আন্তরিক কৃতজ্ঞতা জানাইয়া কার্য্য-বিবরণীর উপসংহার করিতেছি। মাননীয় সভাপতি মহাশয়ের স্নেহ, ও উৎসাহ এবং সহকারী সম্পাদক ও অন্যান্য কর্ম্মাধ্যক্ষগণের অকৃত্রিম শ্রদ্ধা ও সাহায্য ব্যতীত সাহিত্য-পরিষদের কর্ম্মভার বহন করা আমার পক্ষে সম্ভবপর হইত না। তাঁহাদের প্রতি সমুচিত কৃতজ্ঞতা প্রকাশ আমার সাধ্য নহে। সম্প্রতি আমার শরীর এরূপ অবসন্ন যে, অন্যতম সহকারী সম্পাদক শ্রীযুক্ত হেমচন্দ্র দাশ গুপ্ত মহাশয়ের সাহায্য না পাইলে এই বার্ষিক কার্য্য-বিবরণ উপস্থিত করারই সম্ভাবনা ঘটিত না। আট বৎসর ব্যাপিয়া আমার উপর শ্রদ্ধার্পিত সম্পাদকীয় ভার যথাশক্তি বহন করিয়া অদ্য আমি পরিষদের নিকট বিদায় গ্রহণ করিতেছি। আমার অক্ষমতা, অবিবেচনা বা অনবকাশ দরুণ যে সকল ক্রটী ঘটিয়াছে, সানুনয়ে তজ্জন্য ক্ষমা প্রার্থনা করিতেছি। আহ্লাদের বিষয়, আমা অপেক্ষা সর্ব্বতোভাবে যোগ্যতর হস্তে পরিষদের সম্পাদকীয় ভার অর্পিত হইতে চলিয়াছে। আগামী বৎসর যিনি পরিষদের সম্পাদকত্ব গ্রহণে দয়া করিয়া সম্মত হইয়াছেন, তিনি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের অন্যতম স্তম্ভস্বরূপ। পরিষদের জন্মাবধি পরিষদের সর্ব্বকার্য্যে তিনি লিপ্ত ও সংশ্লিষ্ট রহিয়াছেন এবং আপনার অসামান্য বিদ্যাবুদ্ধির সহিত অর্থ ও পরিশ্রম পরিষদের সেবায় অর্পণ করিয়া আনন্দ অনুভব করিয়া আসিতেছেন। এক সময়ে তাঁহারই সম্পাদকতা পরিষদের বাল্যকালে বলবর্দ্ধনে সাহায্য করিয়াছিল। সেই মহোদয় পুনরায় পরিষদের ধূর-বহন-কার্য্যে আপনাকে নিয়োগ করিয়া পরিষৎকে দিন দিন উন্নতির পথে প্রেরিত করিবেন, সে বিষয়ে সন্দেহমাত্র নাই। আমি বিশ্বাস করি যে, তাঁহার পরিচালনায় পরিষৎ নূতন জীবন ও নূতন শক্তি অর্জ্জন করিতে পারিবে। অতএব আমি নিশ্চিন্ত মনে পরিষদের ভবিষ্যতের জন্য শঙ্কাশূন্য হইয়া সদস্যগণের নিকট বিদায় প্রার্থনা করিতেছি। বিধাতার কৃপায় সদস্যগণের স্নেহ পরিষদের প্রতি অক্ষুণ্ণ থাকুক, ইহাই আমার প্রার্থনা।

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-মন্দির
১৩১৯।১২ই শ্রাবণ।

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী
সম্পাদক

# পরিশিষ্ট

সাহিত্য-পরিষৎ-পত্রিকার বিনিময়ে প্রাপ্ত সাময়িক পত্রাদি

দৈনিক—The Amrita Bazar Patrika, The Bengalee, The Hindu Patriot, The Indian Mirror, The Herald, নায়ক, দৈনিক-চন্দ্রিকা

সাপ্তাহিক—

১ The Indian Empire
২ The Indian Nation
৩ The Reis & Rayyet
৪ The Telegraph
৫ Unity and The Minister
৬ The Mussalman
৭ The World & New dispensation
৮ ত্রিশূল
৯ বঙ্গবাসী
১০ বসুমতী
১১ মোসলেম হিতৈষী
১২ মোহম্মদী
১৩ সময়
১৪ শিক্ষাসমাচার
১৫ বিশ্ববার্ত্তা
১৬ খুলনাবাসী
১৭ ঢাকাপ্রকাশ
১৮ যশোহর
১৯ রত্নাকর
২০ হিন্দুরঞ্জিকা
২১ পল্লীবাসী
২২ মেদিনীবান্ধব
২৩ বর্দ্ধমান-সঞ্জীবনী
২৪ পল্লীবার্ত্তা
২৫ মেদিনীপুর-হিতৈষী
২৬ জ্যোতিঃ
২৭ সুরমা
২৮ সুবর্ণ-বণিক
২৯ চুঁচুড়া-বার্ত্তাবহ
৩০ বার্ত্তাবহ
৩১ মালদহ-সমাচার
৩২ বরিশাল-হিতৈষী
৩৩ কল্যাণী
৩৪ হিতবার্ত্তা ( সংস্কৃত )
৩৫ সদ্ধর্ম্ম-প্রচারক
৩৬ প্রসূন
৩৭ পুরুলিয়া-দর্পণ
৩৮ নোয়াখালি সম্মিলনী
৩৯ ত্রিপুরা-হিতৈষী
৪০ চারুমিহির
৪১ নীহার
৪২ সঞ্জীবনী
৪৩ বীরভূম-বার্ত্তা
৪৪ ফরিদপুর-হিতৈষী
৪৫ কাশীপুর-নিবাসী
৪৬ আনন্দবাজার পত্রিকা
৪৭ মুর্শিদাবাদ-হিতৈষী
৪৮ জাগরণ
৪৯ পাবনা-হিতৈষী

৫০ বীরভূমবাসী
৫১ প্রচার
৫২ ২৪পরগণা-বার্ত্তাবহ
৫৩ গৌড়দূত
৫৪ রঙ্গপুর-দিক্‌প্রকাশ

পাক্ষিক—ধর্ম্মতত্ত্ব

মাসিক পত্রিকা—

১ অর্ঘ্য
২ অর্চ্চনা
৩ অবসর
৪ অলৌকিক-রহস্য
৫ আর্য্যকায়স্থ-প্রতিভা
৬ আর্য্যপ্রভা
৭ আর্য্যাবর্ত্ত
৮ আলোচনা
৯ উৎসব
১০ উদয়
১১ উদ্বোধন
১২ উপাসনা
১৩ কণিকা
১৪ কাজের লোক
১৫ কায়স্থ-পত্রিকা
১৬ কুশদহ
১৭ কৃষক
১৮ কৃষি-সম্পদ্
১৯ কোহিনুর
২০ গৃহস্থ
২১ চিকিৎসা-প্রকাশ
২২ চিকিৎসা-সম্মিলনী
২৩ ছাত্রসুহৃদ্
২৪ জগজ্জ্যোতি
২৫ জন্মভূমি
২৬ ঢাকারিভিউ ও সম্মিলন
২৭ তত্ত্ববোধিনী-পত্রিকা
২৮ তত্ত্বমঞ্জরী
২৯ তারা
৩০ তিলিবান্ধব
৩১ তোষিনী
৩২ দেবালয়
৩৩ ধর্ম্ম-প্রচারক
৩৪ নব্যভারত
৩৫ নাট্যমন্দির
৩৬ নির্ম্মাল্য
৩৭ পতাকা
৩৮ পল্লীচিত্র
৩৯ প্রতিবাসী
৪০ প্রবাসী
৪১ প্রজাপতি
৪২ প্রতিভা
৪৩ বসুধা
৪৪ বঙ্গদর্শন
৪৫ প্রীতি
৪৬ বামাবোধিনী-পত্রিকা
৪৭ বিজয়া
৪৮ বিদ্যোদয়
৪৯ বীরভূমি
৫০ ব্রহ্মবাদী
৫১ ভারতমহিলা
৫২ ভারতী
৫৩ ভিষক-দর্পণ
৫৪ মহাজন-বন্ধু
৫৫ মহিলা
৫৬ মানসী

৫৭ সাহিত্য-সমাজ
৫৮ যোগিসখা
৫৯ যোগিসম্মিলনী পত্রিকা
৬০ লক্ষ্মী
৬১ শান্তিকণা
৬২ শিল্প ও সাহিত্য
৬৩ সমাজ
৬৪ সরস্বতী
৬৫ সাহিত্য
৬৬ সাহিত্য-সংবাদ
৬৭ সাহিত্য-সংহিতা
৬৮ সুপ্রভাত
৬৯ সুরভী
৭০ সেবক
৭১ সোপান
৭২ হিন্দুসখা
৭৩ হিন্দু-পত্রিকা

---

১৩১৮ বঙ্গাব্দের আয়-ব্যয় বিবরণ

| আয় | | ব্যয় | |
|---|---|---|---|
| চাঁদা আদায় | ৭৭৩৯৷৹ | বেতন ও এলাউন্স | ৩০৩২৷৶৹ |
| প্রবেশিকা " | ৩৯০৲ | বেতন ২৬৩৫৷৶ | |
| পুস্তক ও পত্রিকা বিক্রয় | ১৬৫৶৹ | এলাউন্স ৩৯৭৲ | |
| | | ৩০৩২৷৶৹ | |
| বিবিধ আয় | ২১২৸৵১০ | বাড়ী ভাড়া ট্যাক্স ও আলোক | ৫৭০৷৷১০ |
| এককালীন দান | ১০২৪৲ | বাড়ীভাড়া ও ট্যাক্স ২৯৫৷৷৶১০ | |
| হাওলাত | ৫৯৭৶৹ | আলোক ২৭৪৸৵৹ | |
| আমানত ৩৫১৸৶৹ | | ৫৭০৷৷১০ | |
| দাদন ২৪৫৷৹ | | | |
| ৫৯৭৶৹ | | কমিশন | ১৭৷৵১০ |
| | | ডাকমাশুল | ১১১৬৶৹ |
| | | বিবিধ ব্যয় | ৬৭৪৸৵১২৷৷৹ |
| মোট আয় | ১০১২৮৸১০ | দপ্তর সরঞ্জামী | ২১৮৶৹ |

**আয়**

| | |
|---|---|
| জের— | ১০১২৮৸১০ |
| কৈ— | |
| গত বর্ষের উদ্বৃত্ত | ৪৪০৵১৭॥০ |
| বর্ত্তমান বর্ষের আয় | ১০১২৮১০ |
| | ১০৫৬৮৸৶৭॥০ |
| বর্ত্তমান বর্ষের ব্যয় | ১০৪১৪৸৵১২॥০ |
| বর্ষশেষে উদ্বৃত্ত | ১৪৫৲১৫ |

**ব্যয়**

| | | |
|---|---|---|
| জের— | | ৫৬২৯॥১২॥০ |
| আসবাব | | ৩৬০॥৫ |
| পত্রিকা মুদ্রণ | | ১৭৫০৴০ |
| মুদ্রণ | ১৪০০৲ | |
| ছবি | ২১২৷০ | |
| দপ্তরী | ১৩৭৸৴০ | |
| | ১৭৫০৴০ | |
| গ্রন্থাবলী মুদ্রণ | | ৯০৲ |
| বিবিধ মুদ্রণ | | ২৪৯৸৶০ |
| অতিরিক্ত ব্যয় | | ১৪০০৷৵১৫ |
| পুরস্কার (ছাত্র-সভ্যগণের) | | ৪৫৲ |
| পুস্তকালয় | | ৭০৫॥০ |
| পুস্তক বাঁধাই | ৪০৩৷০ | |
| „ খরিদ | ৩০২৷০ | |
| | ৭০৫॥০ | |
| হাওলাত | | ১৮৩৸৶০ |
| শোধ | ১১৮॥৶০ | |
| দাদন | ৬৫৷০ | |
| | ১৮৩৸৶০ | |
| মোট ব্যয় | | ১০৪১৪৸৵১২॥০ |

পরীক্ষায় দেখা গেল হিসাব নির্ভুল
শ্রীগৌরীশঙ্কর দে
আয়ব্যয় পরীক্ষক
৭-৪-১৯

শ্রীহীরেন্দ্রনাথ দত্ত
ধন-রক্ষক

শ্রীসারদাচরণ মিত্র
সভাপতি

শ্রীরামকমল সিংহ
হিসাব-রক্ষক।

১৩১৯ বঙ্গাব্দের অনুমানিক আয়-ব্যয় বিবরণ

| আয় | |
|---|---|
| চাঁদা | ৯৬০০৲ |
| প্রবেশিকা | ৫০০৲ |
| পুস্তক ও পত্রিকা বিক্রয় | ১৫০৲ |
| এককালীন দান | ৮০০৲ |
| মিউনিসিপালিটির দান | ১৫০৲ |
| বিজ্ঞাপনের আয় | ২৫০৲ |
| | ১১৪৫০৲ |

| ব্যয় | |
|---|---|
| বেতন ও এলাউন্স | ৩৭২০৲ |
| বাড়ীভাড়া ট্যাক্স এবং আলো ও পাখা | ৬২৫৲ |
| কমিশন | ৫০০৲ |
| দপ্তর সরঞ্জামী | ১৫০৲ |
| বিবিধ ডাকমাশুল | ১২০০৲ |
| আসবাব | ২৫০৲ |
| পত্রিকা ও পঞ্জিকা-মুদ্রণ | ২৫০০৲ |
| গ্রন্থাবলী মুদ্রণ | ৮০০৲ |
| বিবিধ মুদ্রণ | ৪০০৲ |
| পুস্তকালয় | ৮০০৲ |
| ছাত্র-সভ্যগণের পারিতোষিক | ১০০৲ |
| বিবিধ ব্যয় | ৪০৫৲ |
| | ১১৪৫০৲ |

শ্রীসারদাচরণ মিত্র
শ্রীরাখালদাস বন্দ্যোপাধ্যায়
শ্রীব্যোমকেশ মুস্তফী

শ্রীহেমচন্দ্র দাশগুপ্ত
শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী
শ্রীদুর্গানারায়ণ সেন

# স্থায়ী-তহবিল

আয়—

১৩০৯।১৯শে বৈশাখ—

শ্রীযুক্ত মহারাজ নৃপেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুর— ৫০০৲

১৩১৫।১৯শে অগ্রহায়ণ—

নবগৃহে পুণ্যাহ উপলক্ষে আদায় ১৭৲

২১শে অগ্রহায়ণ—

গৃহপ্রবেশ উৎসবে খুজরা আদায় ২১৮/১২॥০

৫৩৮৮/১২॥০

ব্যয়—

১৩০৯।১৯শে বৈশাখ—

পরিষদের সাধারণ তহবিলে হাওলাত ৫০০৲

১৩১৬।১৪ই বৈশাখ—

গৃহনির্ম্মাণ তহবিলে হাওলাত ২০০০৲

২৫০০৲

### আয়

| | |
|---|---|
| জের— | ৫৩৮৶১২॥০ |
| ১৩১৬।১৪ই বৈশাখ— | |
| ডাঃ শ্রীযুক্ত রাসবিহারী ঘোষ | ২০০০৲ |
| মেসার্স সি, কে, সেন এণ্ড কোং | ১৫০৲ |
| ডাঃ শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় ২৫০৲ মধ্যে | ১০০৲ |
| কুমার শ্রীযুক্ত মন্মথনাথ মিত্র বাহাদুর | ৫০০৲ |
| মহামহোপাধ্যায় কবিরাজ বিজয়রত্ন সেন ৫০০৲ মধ্যে | ২৫৲ |
| ১৩১৭।— | |
| শ্রীযুক্ত শশিপদ বন্দ্যোপাধ্যায় ১০০৲ মধ্যে | ২৫৲ |
| মহামহোপাধ্যায় কবিরাজ বিজয়রত্ন সেন বাকী ৪৭৫৲ মধ্যে | ১০০৲ |
| কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায় | ১০০০৲ |
| রাজা শ্রীযুক্ত সতীপ্রসাদ গর্গ ৫০০০৲ মধ্যে | ১০০০৲ |
| ১৩১৮।২৬শে বৈশাখ | |
| মহামহোপাধ্যায় বিজয়রত্ন সেনের প্রতিশ্রুত ৫০০৲ মধ্যে পূর্ব্বে আদায় ১২৫৲ বাদে——— | ২৫৲ |
| ২৮শে কার্ত্তিক | |
| শ্রীযুক্ত শশিপদ বন্দ্যোপাধ্যায় প্রতিশ্রুত ১০০৲ মধ্যে ২৫৲ দেওয়া বাদে——— | ২৫৲ |
| ৩১শে চৈত্র——— | |
| ১৩১৬।৩০ চৈত্র গৃহনির্ম্মাণ তহবিলে প্রদত্ত হাওলাত আদায়— | ১০৪।/১০ |
| ডাঃ রাসবিহারী ঘোষ মহাশয়ের প্রদত্ত ২০০০৲ গৃহনির্ম্মাণ তহবিলে হাওলাত দেওয়ার জন্য শুদ আদায় শতকরা ৩৲ হিঃ ৩ বৎসরের | ১৮০৲ |
| | ৫৭৭৩৶২॥০ |

### ব্যয়

| | |
|---|---|
| জের— | ২৫০০৲ |
| ১৩১৬।৩০শে চৈত্র— | |
| পরিষদের সাধারণ তহবিলে হাওলাত | ৫০০৲ |
| ৩১শে চৈত্র— | |
| গৃহনির্ম্মাণ তহবিলে হাওলাত | ১০৪।/১০ |
| কুমার শ্রীযুক্ত মন্মথনাথ মিত্রের ৫০০৲ আদায়ের কমিশন | ৫০৲ |
| ১৩১৭। | |
| ১৩১৮।৩১শে চৈত্র | |
| গৃহনির্ম্মাণ তহবিলে হাওলাত ডাঃ রাসবিহারী ঘোষ মহাশয়ের টাকার শুদ শতকরা ৩৲ হিঃ ৩ বৎসরে | ১৮০৲ |
| | ৩৩৩৪।/১০ |

কৈঃ—

আয়—৫৭৭৩৶২॥

ব্যয়—৩৩৩৪।/১০

২৪৩৮৶১২॥

এই টাকা পোষ্ট আফিস সেভিংস্ ব্যাঙ্কে সম্পাদকের নামে জমা আছে।

শ্রীরামকমল সিংহ

হিসাব-রক্ষক।

## গৃহনির্ম্মাণ-তহবিল

আয়—

গত বর্ষের উদ্বৃত্ত— ২৫৫॥/০

১৩১৮।৩১শে চৈত্র

রায় শ্রীযুক্ত কেদারপ্রসন্ন লাহিড়ী বাহাদুরের প্রতিশ্রুত সাহায্য ৩০০৲ মধ্যে পাওয়া যায়

মাঃ খোদ——— ২০০৲

৪৫৫॥/০

* এই টাকার মধ্যে ধনরক্ষক শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয়ের নিকট ১০০৲ এবং বাকী ১৮৭৶১০ পোষ্ট অফিস সেভিংস্ ব্যাঙ্কে জমা আছে।

ব্যয়—

হাওলাত শোধ

১৩১৬।৩১শে চৈত্র স্থায়ী তহবিল হইতে গৃহীত হাওলাত শোধ ১০৪।/১০

১৩১৫।৩১শে চৈত্র

হেমচন্দ্র তহবিল হইতে গৃহীত হাওলাত শোধ ৬৪৲

১৬৮।/১০

কৈঃ—

আয়—৪৫৫॥/০

ব্যয়—১৬৮।/১০

উদ্বৃত্ত ২৮৭৶১০ *

শ্রীরামকমল সিংহ

হিসাব-রক্ষক

### গৃহনির্ম্মাণ তহবিলের দেনা পাওনা

পাওনা——

ভাগ্যকুলের জমীদারগণের প্রতিশ্রুত ২০০০৲ মধ্যে শ্রীযুক্ত রাজা শ্রীনাথ রায় বাহাদুরের প্রদত্ত ১৮৭॥০ বাদ বাকি ১৮১২॥০

৺রমানাথ ঘোষ— ৫০০৲

৺রাধাপ্রসাদ রায়—— ২৫০৲

৺কুমার দক্ষিণেশ্বর মালিয়া ২০০৲

৺নগেন্দ্রনারায়ণ আচার্য্য চৌধুরী—— ১০০৲

শ্রীযুক্ত কুমার শরদিন্দু রায় বলিহার—— ৩০০৲

শ্রীযুক্ত সারদাচরণ মিত্র—— ১০০৲

রায় শ্রীযুক্ত কেদারপ্রসন্ন লাহিড়ী বাহাদুরের ৩০০৲ মধ্যে বাকি ১০ ৲

দুবলহাটীর কুমারগণের ৩০০৲ মধ্যে বাকি—— ১০০৲

৩৪৬২॥০

দেনা——

শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয়ের নিকট গৃহীত হাওলাত—— ৫৯৮॥৶০

১৩১৪।২৯ পৌষ——১৯৮॥৶০

১৩১৫।৩১ চৈত্র——৪০০৲

৫৯৮॥৶০

১৩১৫। চৈত্র——

স্থায়ী তহবিল হইতে গৃহীত হাওলাত—— ২০০০৲

ঐ টাকার শুদ শতকরা ৩৲ হিঃ ১৮০৲

২৭৭৮॥৶০

শ্রীরামকমল সিংহ

হিসাব-রক্ষক

# গ্রন্থ-প্রকাশ তহবিল

লালগোলার রাজা শ্রীযুক্ত যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুরের অর্থে প্রকাশিতব্য গ্রন্থ মুদ্রণ বাবদ।

| আয়— | | ব্যয়— | |
|---|---|---|---|
| গত বর্ষের উদ্বৃত্ত— | ৯২২৲ | ৮ই আশ্বিন— | |
| ১৩১৮ সালে জমা— | ০ | চণ্ডীদাসের কৃষ্ণকীর্ত্তন পুথির মূল্য— | ৫০৲ |
| | ৯২২৲ | ২৮শে কার্ত্তিক— | |
| | | অবদানকল্পলতা মুদ্রণের জন্য সান্যাল প্রেসে দেওয়া যায়। | ২৫০৲ |
| | | ১৩ই অগ্রহায়ণ— | |
| | | কৃষ্ণকীর্ত্তন মুদ্রণের জন্য কাগজের মূল্য বাবদ বিশ্বকোষ প্রেসে দেওয়া যায়— | ১৫০৲ |
| কৈঃ— | | ১৩১৮।১১ই মাঘ | |
| আয়— | ৯২২৲ | কিলহর্ণের অনুবাদ লেখকের বেতন ১৩১৮ বৈশাখ হইতে আশ্বিন পর্য্যন্ত ৬ মাসের মাসিক ১৫৲ হিঃ— | ৯০৲ |
| ব্যয়— | ৫৪০৲ | | |
| উদ্বৃত্ত | ৩৮২৲ | | ৫৪০৲ |

শ্রীরামকমল সিংহ
হিসাব-রক্ষক

এতদ্ব্যতীত গত ১৩১৫।৩১শে চৈত্র পরিষদের সাধারণ তহবিলে হাওলাত দেওয়া হয় ২০০৲। এই ৩৮২৲ পোষ্ট অফিস সেভিংস্ ব্যাঙ্কে জমা আছে।

জমা—

হেমচন্দ্র-সমিতির নিকট হইতে প্রাপ্ত— ৫৭৫৴৫

৩১শে চৈত্র ১৩১৮

১৩১৫ সালে গৃহনির্ম্মাণ তহবিলে প্রদত্ত হাওলাত আদায়— ৬৪৲

৩১শে চৈত্র পর্য্যন্ত 'কবি হেমচন্দ্র' বিক্রয়ের মূল্য— ৫৷৵৹

৬৪৪৸৴৫

কৈঃ—

আয়—৬৪৪৸৴৫

ব্যয়—৩৯০৷৹

২৫৪৷৴৫

এই টাকা পোষ্টাফিস সেভিংস্ ব্যাঙ্কে জমা আছে।

খরচ—

১৩১০।১ ফাল্গুন।

পরিষৎ তহবিলে হাওলাত দেওয়া হয়— ১০০

১৩১৫।৩১ চৈত্র—

পরিষৎ তহবিলে হাওলাত দেওয়া হয়— ৮২৲

গৃহনির্ম্মাণ তহবিলে হাওলাত দেওয়া হয়— ৬৪৲

১৩১৮।৩১শে চৈত্র।

শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার মহাশয়ের লিখিত 'কবি হেমচন্দ্র' মুদ্রণের ব্যয়— ১৪৪৷৹

মাঃ বাণীপ্রেস বিল নং ২৭৭

মায় কাগজের মূল্য ৮৮৸৹

"কবি হেমচন্দ্র" ব্লক করিবার খরচ— ৪৲

কবিবরের চিত্র মুদ্রণ বাবত কুন্তলীন প্রেসের বিল শোধ ১৪৷৹

'কবি হেমচন্দ্র' ২৫০ খানি বাঁধাইবার খরচ মাঃ গোলাম রহমান চৌধুরী দপ্তরী ৩৭৷৹

৩৯০৷৹

শ্রীরামকমল সিংহ

হিসাব-রক্ষক।

আয়——

গত বর্ষের উদ্বৃত্ত—— ৯৫৲

১১১৮৷৩১ জ্যৈষ্ঠ।

পরিষৎ তহবিল হইতে হাওলাত লওয়া হয়—— ২০।০

১৩১৮৷২৫ আষাঢ়——

পরিষৎ তহবিল হইতে হাওলাত লওয়া যায়—— ২৫৲

১৪০।০

ব্যয়——

তৈলচিত্র প্রস্তুত করার জন্য চিত্রকর শ্রীযুক্ত শশিভূষণ পাল মহাশয়ের বিল শোধ——

১৩১৮৷৩১ জ্যৈষ্ঠ—— ২০।০

২৫শে আষাঢ়—— ২৫৲

১৯শে শ্রাবণ—— ২৫৲

২৪শে ভাদ্র—— ২৪৸০

৯৫৲

১৩১৮৷১৯ শ্রাবণ——

পরিষদের তহবিল হইতে গৃহীত হাওলাত শোধ—— ৪৫।০

১৪০।০

কৈঃ

আয়——১৪০।০

ব্যয়——১৪০০

শ্রীরামকমল সিংহ
হিসাব-রক্ষক

## ৺রজনীকান্ত সেন স্মৃতি তহবিল

আয়—

চাঁদা

| | |
|---|---|
| শ্রীযুক্ত সারদাচরণ মিত্র | |
| „ ৫০৲ মধ্যে | ৫৲ |
| „ জ্ঞানেন্দ্রনাথ ঘোষ | ৫৲ |
| „ সুকুমার চট্টোপাধ্যায় | ৫৲ |
| ডাঃ শ্রীযুক্ত কুঞ্জবিহারী মণ্ডল | ৫৲ |
| শ্রীযুক্ত নলিনীরঞ্জন পণ্ডিত | ২৲ |
| বন্ধুগণ | ১।৵০ |
| শ্রীযুক্ত বিনোদবিহারী গুপ্ত | ১৲ |
| „ সত্যচরণ রায় | ১৲ |
| „ প্রিয়নাথ চট্টোপাধ্যায় | ১৲ |
| বেড়া বনগ্রাম সমিতি | ১৲ |
| পণ্ডিত শ্রীযুক্ত মহেন্দ্রনাথ বিদ্যানিধি | ॥০ |
| শ্রীযুক্ত বিনয়ভূষণ রায় | ॥০ |
| | ২৮।৵৫ |

এই টাকা ১৩১৮।৩২শে জ্যৈষ্ঠ সম্পাদকের নামে পোষ্ট আফিস সেভিংস্ ব্যাঙ্কে জমা দেওয়া আছে।

শ্রীরামকমল সিংহ।
হিসাব-রক্ষক

## ৺মধুসূদন-স্মৃতিরক্ষা-তহবিল

আয়—

৺মাইকেল মধুসূদন দত্তের স্মৃতি-রক্ষার্থে শ্রীযুক্ত পণ্ডিত শিবনাথ শাস্ত্রী মহাশয়ের সংগৃহীত চাঁদা— ৮০৲

ব্যয়—

৺মাইকেল মধুসূদন দত্তের তৈলচিত্র প্রস্তুত বাবদ চিত্রকর শ্রীযুক্ত শশিভূষণ পাল মহাশয়ের বিল শোধ— ৮০৲

৮০৲

আয়—৮০৲
ব্যয়—৮০৲

শ্রীরামকমল সিংহ
হিসাব-রক্ষক

# কাশীরাম দাস স্মৃতিরক্ষা তহবিল

আয়——

কুমার শ্রীযুক্ত অরুণচন্দ্র সিংহ বাহাদুর

১০৲

শ্রীযুক্ত বিনয়কুমার সরকার——

প্রতিশ্রুত দান ৫০০৲ মধ্যে——

২০০৲

——————

২১০৲

শ্রীরামকমল সিংহ

হিসাব-রক্ষক

# নবীনচন্দ্র স্মৃতি-রক্ষা তহবিলে দান

| | | | |
|---|---|---|---|
| ১। | মাননীয় মহারাজ শ্রীযুক্ত | মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর | ২০০৲ |
| ২। | রাজা শ্রীযুক্ত | যোগেন্দ্রনারায়ণ রায় বাহাদুর | ২৮৮৷১৫ |
| ৩। | কুমার „ | মন্মথনাথ মিত্র রায় বাহাদুর | ১০০৲ |
| ৪। | „ | প্রফুল্লনাথ ঠাকুর | ১০০৲ |
| ৫। | ডাক্তার „ | রাসবিহারী ঘোষ এম্ এ ডি এল্, সি, আই ই, সি, এস্ আই | ৫০৲ |
| ৬। | „ | সারদাচরণ মিত্র এম্ এ, বি এল্ | ৫০৲ |
| ৭। | „ | হীরেন্দ্রনাথ দত্ত বেদান্তরত্ন এম্ এ, বি এল্ | ৫০৲ |
| ৮। | „ | রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্ এ, বি এল্ | ৫০৲ |
| ৯। | কুমার „ | অরুণচন্দ্র সিংহ | ২৫৲ |
| ১০। | „ | ৺বিজয়রত্ন সেন | ২৫৲ |
| ১১। | | মাননীয় বিচারপতি শ্রীযুক্ত আশুতোষ চৌধুরী এম্ এ | ২৫৲ |
| ১২। | „ | গগনেন্দ্রনাথ ঠাকুর | ২৫৲ |
| ১৩। | মাননীয় „ | বৈকুণ্ঠনাথ সেন বি এল্, | ২৫৲ |
| ১৪। | অধ্যাপক „ | সারদাপ্রসন্ন দাস এম্ এ | ২৫৲ |
| ১৫। | „ | মহেন্দ্রনাথ রায় এম্ এ, বি এল্ | ১৫৲ |
| ১৬। | „ | নগেন্দ্রনাথ বসু | ১০৲ |
| ১৭। | „ | হেমেন্দ্রপ্রসাদ ঘোষ বিএ | ১০৲ |
| ১৮। | „ | রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ | ১০৲ |
| ১৯। | „ | মন্মথমোহন বসু এম্, এ | ১০৲ |
| | | | ১০৯৩৸১৫ |

জের—— ১০৯৩৸১৫

| | | |
|---|---|---|
| ২০। | শ্রীযুক্ত সরলকুমার বসু | ১০৲ |
| ২১। | রায় „ শ্রীনাথ পাল বাহাদুর | ১০৲ |
| ২২। | কবিরাজ শ্রীযুক্ত উপেন্দ্রনাথ সেন | ১০৲ |
| ২৩। | ময়ূরভঞ্জের মহারাজ ৺শ্রীরামচন্দ্র ভঞ্জদেও বাহাদুর | ১০৲ |
| ২৪। | শ্রীযুক্ত বিহারীলাল সরকার | ৫৲ |
| ২৫। | „ জিতেন্দ্রলাল বন্দ্যোপাধ্যায় এম্ এ, বি এল্ | ৫৲ |
| ২৬। | অধ্যাপক „ হেমচন্দ্র দাশগুপ্ত এম্ এ | ৫৲ |
| ২৭। | „ „ খগেন্দ্রনাথ মিত্র এম্ এ | ৫৲ |
| ২৮। | „ রাখালদাস বন্দ্যোপাধ্যায় এম্ এ | ৫৲ |
| ২৯। | „ যোগেন্দ্রনাথ গুপ্ত | ৫৲ |
| ৩০। | মহারাজকুমার „ শৈলেন্দ্রকৃষ্ণ দেব | ৫৲ |
| ৩১। | অধ্যাপক „ প্রফুল্লচন্দ্র ঘোষ এম্ এ | ৫৲ |
| ৩২। | „ হরিপদ মিত্র বি এ | ৫৲ |
| ৩৩। | ডাক্তার „ পি সি রায় পি এচডি, ডি এস্‌সি | ৫৲ |
| ৩৪। | রায় সাহেব শ্রীযুক্ত উপেন্দ্রনাথ কাঞ্জিলাল এফ্ এস্ এল্ | ৫৲ |
| ৩৫। | মাননীয় বিচারপতি শ্রীযুক্ত নলিনীরঞ্জন চট্টোপাধ্যায় এম্ এ, বি এল্ | ৫৲ |
| ৩৬। | শ্রীযুক্ত কৃষ্ণপ্রসাদ সর্ব্বাধিকারী এম্ এ, বি এল্ | ৫৲ |
| ৩৭। | „ শরচ্চন্দ্র রায় চৌধুরী এম্ এ, বি এল্ | ২৲ |
| ৩৮। | „ ডাঃ আদিত্যনাথ মুখোপাধ্যায় এম্ এ, পি এচডি | ২৲ |
| ৩৯। | মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এম্ এ, পি এচ্ ডি | ২৲ |
| ৪০। | শ্রীযুক্ত রঘুপতি ঘটক | ২৲ |
| ৪১। | „ নরেশচন্দ্র সিংহ এম্ এ, বি এল্ | ২৲ |
| ৪২। | „ মণীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় এম্ এ | ২৲ |
| ৪৩। | „ ত্রৈলোক্যনাথ চট্টোপাধ্যায় | ২৲ |
| ৪৪। | „ ডি এল্ কাস্তগির | ২৲ |
| ৪৫। | „ সুরেন্দ্রনাথ ঘোষাল | ২৲ |
| ৪৬। | „ বিধুভূষণ দত্ত এম্ এ, বি এস্‌সি | ২৲ |
| ৪৭। | „ বিপিনচন্দ্র মল্লিক এম্ এ, বি এল্ | ২৲ |
| ৪৮। | „ ললিতমোহন মুখোপাধ্যায় | ২৲ |
| ৪৯। | „ জ্যোতিঃপ্রসাদ সর্ব্বাধিকারী এম্ এ, বি এল্ | ২৲ |
| | | ১২২৪৸১৫ |

| জের——— | ১২২৪৮১৫ |
|---|---|
| ৫০। শ্রীযুক্ত জে, সি, ডি | ২৲ |
| ৫১। " বি, সি ডি | ২৲ |
| ৫২। " সি, সি, সি | ২৲ |
| ৫৩। " ক্ষিতীশচন্দ্র সেন এম্ এ, বি এল্ | ২৲ |
| ৫৪। শ্রীযুক্ত বেণীমাধব দত্ত | ২৲ |
| ৫৫। " গুরুদাস আঢ্য | ২৲ |
| ৫৬। জনৈক কলিকাতাবাসী | ২৲ |
| ৫৭। শ্রীযুক্ত হরেন্দ্রকৃষ্ণ মুখোপাধ্যায় এম্ এ, বি এল্ | ১৲ |
| ৫৮। " রণজিৎকুমার বন্দ্যোপাধ্যায় | ১৲ |
| ৫৯। " সত্যেন্দ্রনাথ মুখোপাধ্যায় | ১৲ |
| ৬০। " মন্মথনাথ চক্রবর্ত্তী | ১৲ |
| ৬১। " সতীশচন্দ্র মিত্র | ১৲ |
| ৬২। " সরসীলাল সরকার এম্ এ, এল্ এম্ এস্ | ১৲ |
| ৬৩। ই এন্ ই এস্ | ১৲ |
| ৬৪। " হেমচন্দ্র মিত্র | ১৲ |
| ৬৫। " অতুলচন্দ্র দত্ত | ১৲ |
| ৬৬। " জ্ঞানেন্দ্রনাথ সরকার | ১৲ |
| ৬৭। " শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য | ১৲ |
| ৬৮। " তড়িৎকুমার রায় বি এল্ | ১৲ |
| ৬৯। " চারুচন্দ্র মিত্র | ১৲ |
| ৭০। মিঃ এ, সি, পাল | ১৲ |
| ৭১। " এল্, মিত্র | ১৲ |
| ৭২। " ডি, সি, মিত্র | ১৲ |
| ৭৩। " পি, সি, মিত্র | ১৲ |
| ৭৪। শ্রীযুক্ত গোপেন্দ্রনাথ দাস | ১৲ |
| ৭৫। " চন্দ্রশেখর সেন | ১৲ |
| ৭৬। " হেমেন্দ্রকুমার বসু ( হিন্দু হোষ্টেল ) | ১৲ |
| ৭৭। " প্রফুল্লকুমার রায় " | ১৲ |
| ৭৮। " গোপবন্ধু চৌধুরী " | ১৲ |
| ৭৯। হিন্দু হোষ্টেল হইতে প্রাপ্ত | ১৬৲ |
| | ১২৭৬৮১৫ |

| | জের— | ১২৭৬৸১৫ |
|---|---|---|
| ৮০। | শ্রীযুক্ত কৃষ্ণকুমার সেন | ১৲ |
| ৮১। | „ সরোজবন্ধু সেন | ১৲ |
| ৮২। | „ সারদাপ্রসন্ন পাল | ১৲ |
| ৮৩। | „ জ্যোতিশ্চন্দ্র পাল | ||০ |
| | | ১২৮০।১৫ |

# রমেশ-ভবন-তহবিল

| আয়— | | ব্যয়— | |
|---|---|---|---|
| চাঁদা— | | দপ্তর সরঞ্জামী | ২১||৶০ |
| মহারাজ গাইকোয়াড় বরোদা | ৫০০০৲ | ডাক মাশুল | ৭২৬৵১৫ |
| মিঃ জে এন্ গুপ্ত | ১৫০৲ | গাড়ী ভাড়া | ১৮৸১০ |
| রাজা শ্রীযুক্ত শরচ্চন্দ্র রায় | ১০০৲ | মুদ্রণ | ১৩৯||০ |
| মিঃ পি এন্ বসু | ১০০৲ | বেতন ও এলাউন্স | ১১৬|৵১৫ |
| শ্রীযুক্ত ঋতেন্দ্রনাথ ঠাকুর | ১০০৲ | | |
| মিঃ আর এন্ মুখার্জি | ১০০৲ | | |
| মিঃ এস, পি, সিংহ | ১০০৲ | | |
| সার বিপিনকৃষ্ণ বসু | ১০০৲ | | |
| মিঃ অশোক বোস | ৫১৲ | | |
| রায় বুধসিংহ দুধোরিয়া | ৫০৲ | | |
| রাজা শ্রীযুক্ত গোপেন্দ্রকৃষ্ণ দেব | ৫০৲ | | |
| মাননীয় মিঃ চিৎনবীশ | ৫০৲ | | |
| রাজা শ্রীযুক্ত পিয়ারীমোহন মুখোপাধ্যায় | ৫০৲ | | |
| শ্রীযুক্ত গোপালদাস চৌধুরী | ৫০৲ | | |
| মিঃ বি এল্ মিত্র | ৫০৲ | | |
| শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত | ৫০৲ | | |
| ডাঃ শ্রীযুক্ত সতীশচন্দ্র বন্দ্যোপাধ্যায় | ৫০৲ | | |
| | ৬২০১৲ | | |

| | |
|---|---|
| জের— | ৬২০১৲ |
| মি, ডি এন্ বসু | ৩৪৲ |
| মিঃ জে এন্ রায় | ৩৪৲ |
| মিঃ এ এন্ চৌধুরী | ৩৪৲ |
| মিঃ এন্ এন্ সরকার | ৩৪৲ |
| মিঃ আর সি বানার্জি | ৩৪৲ |
| মিঃ হরকিষণ লাল | ৩২৲ |
| রাজা বনবিহারী কপুর | ২৫৲ |
| মিঃ এস এম্ বসু | ১৭৲ |
| মিঃ জে চ্যাটার্জি | ১৭৲ |
| মিঃ এচ্ ডি বসু | ১৭৲ |
| রাজা শ্রীযুক্ত শশিশেখরেশ্বর রায় | ১৫৲ |
| শ্রীযুক্ত প্রাণমোহন ঠাকুর | ১৫৲ |
| ,, যোগেশচন্দ্র রায় | ১৫৲ |
| ,, গৌরহরি সেন | ৫৲ |
| ,, লছমন দাস | ৫৲ |
| ,, সি ভি রঙ্গম চেটী | ৫৲ |
| ,, ভি আর থিয়াগারুপিয়ার | ৫৲ |
| ,, এস্ সি বসু | ২৲ |
| ,, শ্রীমতী লীলাবতী | ১৲ |
| পোর্টব্লেয়ারে আদায় | |
| মাঃ ডাঃ শ্রীযুক্ত ক্ষেত্রগোপাল মুখোপাধ্যায় | ৫০॥৵ |
| কলিকাতা স্বদেশী মেলায় সংগৃহীত | ৪০/৫ |
| মিঃ এ কে মুখার্জি | ১০৲ |
| মিঃ সুব্রহ্মণ্য | ৫৲ |
| খুচরা আদায় | ১০৸৶০ |
| | ৬৬৬৩৷৫ |

| আয়— | | ব্যয়— | |
|---|---|---|---|
| পূর্ব্বের জের— | ৬৬৬৩৷৷৫ | পূর্ব্বের জের | ৩৬৯৷০ |
| ডাঃ শ্রীযুক্ত শরচ্চন্দ্র বন্দ্যোপাধ্যায় | ৫০৲ | বেতন | ৬৯৲১০ |
| „ মহারাজা ময়ূরভঞ্জ | ২০৲ | কমিশন | ১৲ |
| ডাঃ জে, পি এইচ্., ভোগেল | ২০৲ | দপ্তর-সরঞ্জামী | ৪৷৷৴১৫ |
| শ্রীযুক্ত নিখিলনাথ মৈত্র | ১০৲ | মুদ্রণ | ১০৷৷০ |
| „ বি, টি, মজুমদার | ৫৲ | ডাকমাশুল | ৫৲ |
| খুজরা আদায় | ২৭৲ | গাড়িভাড়া ইত্যাদি | ২৷১৫ |
| | ৬৭৯৫৷৷৫ | | ৪৬১৸৴ |
| | | ৫ই ডিসেম্বর ১৯১১ পর্য্যন্ত | |
| | | ধন-রক্ষকের নিকট মৌজুদ— | ৬২৫৯৸৵৫ |
| | | হস্তে মৌজুদ— | ৭৩৸৴ |
| | | | ৬৭৯৫৷৷৫ |

ইহার পর আদায়—

| | |
|---|---|
| মি, জে এন্ গুপ্ত পূর্ব্বে ১৫০৲ দেওয়া বাদে শোধ | ১০০৲ |
| রায় শ্রীযুক্ত কেদারপ্রসন্ন লাহিড়ী বাহাদুর, কাসিমপুর | ৫০৲ |
| খুজরা আদায়— | |
| মাঃ শ্রীযুক্ত হেমচন্দ্র দাশগুপ্ত | ৪৮৵০ |
| | ১৯৮৵০ |

১৯১১ ডিসেম্বর পর্য্যন্ত আদায় দেখান হইল।

শ্রীরামকমল সিংহ
শ্রীসূর্য্যকুমার পাল
হিসাব-রক্ষক।

# ১৮শ বর্ষশেষে পরিষদের দেনা-পাওনা

## পাওনা

চাঁদা——— ১১২৬৬৷৷/

কলিকাতা ৪২২৮৲

বাদ——— ৫৬০৷৷০

রেহাই——৮২৲

সভ্যের মৃত্যু হওয়ায়

১৩৪৲

পদত্যাগ ও নাম

উঠাইয়া দেওয়ায়

৩৪৪৷৷০

———

৫৬০৷৷০

———

৩৬৬৭৷৷০

মফস্বল——— ৮৪০৪/০

বাদ——— ৮০৫৲

সভ্যের মৃত্যু হওয়ায়

৫৭৲

পদত্যাগ ও নাম

উঠাইয়া দেওয়ায়

৭৪৮৲

———

৮০৫৲

———

৭৫৯৯/০

———

১১২৬৬৷৷/০

প্রবেশিকা ৩৲

পত্রিকার মূল্য ১০৯৵০

———

১১৩৭৮৷৵০

## দেনা

হাওলাত——— ১৫৭৭৲

হেমচন্দ্র-স্মৃতি-রক্ষণ-তহবিল

হইতে গৃহীত হাওলাত

১৩১০।১০ ফাল্গুন ১০০৲

ঐ তহবিল হইতে গৃহীত

হাওলাত তাং ৩১।১২।৫

৮২৲

———

১৮২৲

মাইকেল মধুসূদন দত্ত

স্মৃতি-তহবিল হইতে গৃহীত

হাওলাত তাং ১৩১৪।২৩ চৈত্র

৮০৲

স্থায়ী তহবিল হইতে গৃহীত

হাওলাত ১৩০৯।১৯ বৈশাখ

৫০০৲

ঐ তহবিল হইতে গৃহীত হাওলাত

১৩১৬।৩০ চৈত্র

৫০০৲

———

১০০০৲

গ্রন্থ-প্রকাশ তহবিল হইতে গৃহীত

হাওলাত ১৩১৫।৩১ চৈত্র—

২০০৲

বিবিধ তহবিল হইতে গৃহীত

হাওলাত ১৩১৮।৯ আশ্বিন

২০০৲ মধ্যে বাকী ১১৫৲

———

১৫৭৭৲

দেনা

জের— ১৫৭৭৲

আমানত—— ৪৫৮৷৶০

রঙ্গপুর-পরিষৎ-শাখার প্রথম শ্রেণীর সভ্যের চাঁদা ও প্রবেশিকা আদায় শাখা-সভার সম্পাদক কর্ত্তৃক প্রেরিত

১৩১৬—৩৩৷৶০

১৩১৭—২৫০৲

১৩১৮—১৭৫৲

৪৫৮৷৶০

শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত—— ৩০৲

কাশীরাম স্মৃতি-সভার ব্যয়-নির্ব্বাহার্থ হাওলাত ৩০৲

সদস্যগণের নিকট বেশী চাঁদা আদায়— ২৪৫৷০

কর্ম্মচারিগণের বেতন বাকী— ৬৩৪৷০

জি নন্দী এণ্ড কোং পুথির জন্য র‍্যাক প্রস্তুত বাবদ ১৬৫ নং বিলের ৩৭৫৲ এবং ৫০৪এ নং বিলের ৫৮।০ মোট ৪৩৩।০ মধ্যে ২০০৲ দেওয়া বাদে বাকী ২৩৩।০

শ্রীযুক্ত রাজবল্লভ মিত্র— পুস্তকালয়ের জন্য পুস্তক খরিদ বাবদ বিলের বাকী— ৯২৷/০

শ্রীপ্রভু সিংহ— ১৩৲

ইলেকট্রিক আলো মেরামত প্রভৃতি জন্য ৩৯৮ নং বিলের বাকী ১৩৲

৩২৮৪৷০

দেনা

জের—— ৩২৮৪॥১

শ্রীপ্রভু সিংহ—
সম্রাট্ আগমন উপলক্ষে পরিষৎ মন্দির আলোকিত করার ব্যয় বাবদ ৪১২ নং বিল ৪৬৮৵০

কলিকাতা ইলেক্‌ট্রিক্ সাপ্লাই করপোরেশন লিমিটেড—
ফেব্রুয়ারী ২৮শে হইতে মার্চ্চ ৩০শে পর্য্যন্ত আলো সরবরাহ ও পাথা চালান দরুণ ১ বিল নং ১৪৯২/১২ ২৬৸১

শ্রীযুক্ত মধুসূদন অধিকারী
'অনাদি মঙ্গলের' কাপি প্রস্তুত বাবদ ১৫৲
গায়নের প্রাপ্য ৫৲ ২০

বিশ্বকোষ প্রেস—
১৮শ ২য় সংখ্যা মুদ্রণের ৯২নং বিলের ৩১৯৸০ ও ৩য় সংখ্যা মুদ্রণের দরুণ ১১৮নং বিলের ৩৩৬॥৵০ মোট ৬৫৬॥৵০ মধ্যে বাকী ৫৬২॥০

বাড়ীভাড়া——
পিয়নগণের ঘর ভাড়া—— ৯৵০

বিরাজুদ্দিন দপ্তরী ১০৩৸০

১৮শ ৪র্থ সংখ্যা পত্রিকা বাঁধিবার দরুণ ১বিল ১৩৸০
পুস্তকালয়ের পুস্তক বাঁধার দরুণ ৯৬॥৵০ মধ্যে গতবর্ষে ১৪।৵০ দেওয়া বাদে বাকী ৮২৶০
নিয়মাবলী বাঁধার দরুণ ১ বিল ৭॥০

১০৩৸০ ৪১৫৩৶০

দেনা

জের ৪০৫৩৶৹

উইলকিন্স প্রেস—

বিবিধ মুদ্রণ বাবদ ৯৫।১১ তাং ৩২২নং বিলের বাকী ২৫৵৹

কটন প্রেস—

১৮শ পত্রিকা মুদ্রণের দরুণ ৩৯৭নং বিলের ২৫৪৷৶৹ মধ্যে বাকী

৫২৲

ঐ বাবদ ৩৯৮নং বিলের ৯১৸৹ মধ্যে বাকী

৮৫৷৴৹

বিবিধ মুদ্রণ বাবদ ৩৯৬নং বিল বাকী

২৯৲

১৬৬৷৴৹

বাণী প্রেস—

বিবিধ মুদ্রণ বাবদ ৪।৮।১১তাং ২৩০নং বিল ২৫।৹ মধ্যে বাকী

১০৷৹

৮।৩।১২তাং ২৭১নং বিল

১২৷৹

৬।৩।১২তাং ২৬৯নং বিল

৬৷৶৹

২৩।৩।১২তাং ২৪৭নং বিল

১২৷৵৹

৪২৷৴৹

৪২৮৭৶৹

এবার শাখা-পরিষদের তত্ত্বাধীনে অনুষ্ঠিত প্রধান আলোচ্য বিষয় এই যে, সভার অন্যতর সম্পাদক শ্রীযুক্ত শশধর রায় মহাশয়, লণ্ডন ইউনিভারসিটীর গ্যালটন লেবরেটারী হইতে অধ্যাপক পিয়ারসন্ সাহেব কর্ত্তৃক প্রেরিত, মানবতত্ত্ব অনুশীলনের ফরম অনুসারে উক্ত বিষয় আলোচনায় ব্যাপৃত ছিলেন এবং এখনও নিযুক্ত আছেন। তাঁহার গবেষণার ফল অদ্যাপিও সাধারণ্যে প্রকাশিত হয় নাই, তথ্যাদি সমস্তই অধ্যাপক মহোদয়ের নিকট প্রেরিত হইয়াছে। অল্পদিন মধ্যেই তৎসমুদয় প্রকাশিত হইবার সম্ভাবনা। তবে এতৎবিষয়ের ভূমিকাংশমাত্র সাহিত্য সম্মিলনের ভাগলপুরের অধিবেশনে পঠিত হইয়াছিল।

শাখা-সভার অন্যতর সম্পাদক শ্রীযুক্ত ব্রজসুন্দর সান্যাল পূর্ব্ববৎ বৈষ্ণবশাস্ত্র এবং ইতিহাসাদি আলোচনা করিয়াছেন। তিনি ইতিহাসকে "মানব-তত্ত্বের বিশেষতঃ মানব-বিবর্ত্তনের" ইতিহাসরূপে আলোচনার প্রয়াস পাইতেছেন। এ বৎসরে তিনি শ্রীশ্রীচৈতন্যদেবের সমসাময়িক রাজসাহী জেলাবাসী নূতন এক বৈষ্ণব সাধকপুঙ্গবের পরিচয় আবিষ্কার করিয়াছেন। এ পর্য্যন্ত এই সাধক-প্রবরের নাম সভ্যসমাজে অপরিজ্ঞাত ছিল। এই সাধকের নাম—মহাত্মা গঙ্গাহরি নাড়া গোস্বামী।

শাখা-সভার অন্যতর সম্পাদক শ্রীযুক্ত শশধর রায় মহাশয়, এ বৎসর উত্তর-বঙ্গ-সাহিত্য-সম্মিলনের কামাখ্যা অধিবেশনের সভাপতি মনোনীত হইয়া তথায় গমনকরতঃ স্বীয় কর্ত্তব্য সম্পন্ন করিয়া আসিয়াছেন।

আলোচ্যবর্ষেও সভ্যগণের নিকট হইতে কোনরূপ চাঁদা সংগৃহীত হয় নাই। সাময়িক সভাধিবেশনের যে কিছু সামান্য ব্যয় প্রয়োজন হইয়াছিল, তাহা সমস্তই সম্পাদকদ্বয় বহন করিয়াছেন।

মাসিক অধিবেশন প্রভৃতি যথাপূর্ব্ব স্থানীয় সাধারণ পুস্তকালয় গৃহেই আহূত হইয়াছিল। পুস্তকালয়ের অধ্যক্ষ শ্রীযুক্ত কালীপ্রসন্ন আচার্য্য মহাশয়ের এই অনুগ্রহের নিমিত্ত সভা তাঁহার নিকট বিশেষ কৃতজ্ঞ এবং সভার পক্ষ হইতে আমরা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ প্রদান করিতেছি। এতদ্ব্যতীত অন্য যে সকল মহোদয় যে কোন বিষয়ে সভাকে সাহায্য করিয়াছেন, সভা তাঁহাদিগকেও সাধুবাদ দিতেছেন।

শ্রীব্রজসুন্দর সান্যাল
সম্পাদক।

## (:ঙ:):গৌহাটী

বর্ত্তমান বর্ষের ১লা বৈশাখ তারিখে এই শাখা পরিষদের তৃতীয় বর্ষ শেষ হইয়াছে। আলোচ্য বর্ষে সভ্যসংখ্যা ১২৮ জন ছিল, তন্মধ্যে ২৪ জন আসামীয় এবং দুই জন ইংরাজ ছিলেন। সভা পরিচালনের জন্য প্রথম ও দ্বিতীয় বর্ষে কোন কার্য্য-নির্ব্বাহক-সমিতি ছিল না। কিন্তু একজন সভাধ্যক্ষ, চারিজন সহকারী সভাধ্যক্ষ এবং একজন সম্পাদক ও চারিজন সহকারী সম্পাদক দ্বারা সভার কার্য্য পরিচালিত হইয়াছিল।

আলোচ্য বর্ষে মোট ৯টি অধিবেশনে নিম্নলিখিত লেখকগণ কর্ত্তৃক নিম্নলিখিত প্রবন্ধগুলি পঠিত হইয়াছিল—

| | | |
|---|---|---|
| ১। | বাঙ্গালা শব্দের 'ড়' | শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় এম্ এ |
| ২। | দেবজিৎ | " কালীকান্ত স্মৃতি-বেদান্ত-ব্যাকরণতীর্থ |
| ৩। | হিন্দুসমাজে শকসংমিশ্রণ | " সতীশচন্দ্র দাস |
| ৪। | বিপদ | " সুরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় এম্ এ |
| ৫। | আসামের ভূমির বন্দোবস্ত | " প্রভাতচন্দ্র চট্টোপাধ্যায় বি এ |
| ৬। | সারনাথ | " আশুতোষ চট্টোপাধ্যায় এম্ এ |
| ৭। | সৌন্দর্য্যতত্ত্ব | " অভয়কুমার গুহ এম্ এ, বি এল্ |
| ৮। | আইনের প্রমাণ ও শাস্ত্রের প্রমাণ | " প্রকাশচন্দ্র সিংহ বি এ ন্যায়বাগীশ |
| ৯। | আহোম রাজাদিগের অভিষেকোৎসব | " গোপালকৃষ্ণ দে |
| ১০। | বাঙ্গালা মহাভারত | " বনমালী বেদান্ততীর্থ এম্ এ |
| ১১। | তাপ | " সুরেন্দ্রনাথ চট্টোপাধ্যায় এম্ এ |
| ১২। | আলোক | " হেরম্বনাথ বন্দ্যোপাধ্যায় এম্ এ |
| ১৩। | প্রাচীন কামরূপ | " সুরেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় |
| ১৪। | ভারতীয় দর্শনে নীতিবিজ্ঞান | " সুরেশচন্দ্র দত্ত এম্ এ |
| ১৫। | আসামের হরিদাস | " উমেশচন্দ্র দে |
| ১৬। | ঋতুর সহিত মানব শরীরের সম্বন্ধ | " হরগোবিন্দ কর কবিভূষণ |
| ১৭। | আচার্য্য-বংশ | " মহামহোপাধ্যায় ধীরেশ্বর আচার্য্য কবিরত্ন |
| ১৮। | রবীন্দ্রনাথের প্রকৃতিপ্রিয়তা | " প্রফুল্লচন্দ্র রায় চৌধুরী এম্ এ |
| ১৯। | বাঙ্গালা-ব্যাকরণে বচন-রহস্য | " নিশিকান্ত বিশ্বাস |

এই সভার গত বর্ষের সভাধ্যক্ষ শ্রীযুক্ত প্রকাশচন্দ্র সিংহ বি এ ন্যায়বাগীশ কর্ত্তৃক লিখিত ও সভাকর্ত্তৃক প্রকাশিত "তর্কবিজ্ঞান" নামক পুস্তক কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ইন্টার-মিডিয়েট পরীক্ষার পাঠ্যরূপে নির্দ্দিষ্ট হওয়াতে এই সভা নিতান্ত গৌরবান্বিত হইয়াছে।

শ্রীনিশিকান্ত বিশ্বাস
সহঃ সম্পাদক।

## ( চ ) বরিশাল

গত ১৩১৮ সনের ১৩ই আষাঢ়, বরিশালে বঙ্গীয়-সাহিত্য- পরিষদের একটী শাখা সংস্থাপিত হইয়াছে। এই প্রতিষ্ঠা-সভায় বরিশালের যাবতীয় গণ্যমান্য ও শিক্ষিত মহাশয়েরা সাগ্রহে ও পরম উৎসাহের সহিত যোগদান করিয়াছিলেন। বরিশালের গৌরবমণি শ্রীযুক্ত অশ্বিনীকুমার দত্ত এম্ এ, বি এল্ মহাশয় এই সভায় সভাপতির আসন অলঙ্কৃত করেন। তিনটি প্রস্তাব

যথারীতি প্রস্তাবিত, অনুমোদিত ও সমর্থিত হইয়া সর্ব্ব-সম্মতিক্রমে পরিগৃহীত হয়। তন্মধ্যে ২টি প্রস্তাব নিম্নে উক্ত হইল :—

(১) বরিশাল-জিলা-বাসিগণের এই সভা অদ্য বঙ্গীয়-সাহিত্য-পরিষদের একটি শাখা এই বরিশাল নগরে সংস্থাপিত করিতে কৃতসঙ্কল্প হইলেন।

(২) যথারীতি বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ-শাখা-প্রতিষ্ঠা-কল্পে নিম্নলিখিত ব্যক্তিগণকে লইয়া একটি সংসদ্ গঠিত হউক। এই সংসদ্ সভ্য-সংখ্যা প্রয়োজনানুসারে বর্দ্ধিত করিতে পারিবেন।

গত ১৯শে শ্রাবণ উল্লিখিত শাখা-পরিষৎ-সংসদের সভ্যবৃন্দের এক সাধারণ সভার অধিবেশন হয়। এই সভায় পরিষৎ-শাখা-সংসদের সম্পাদক শ্রীযুক্ত দেবকুমার রায় চৌধুরী ও মাননীয় চৌধুরী মহম্মদ এছমাইল খাঁ মহাশয় এই নব-প্রতিষ্ঠিত শাখা-পরিষদের সাহায্যার্থ যথাক্রমে বার্ষিক ৩০০৲ তিন শত টাকা ও ৫০৲ পঞ্চাশ টাকা দান করিতে প্রতিশ্রুত হইলেন।

অতঃপর শাখা-পরিষদের উপযোগী নিয়মাবলী আলোচিত ও সংশোধিত হইয়া গৃহীত হইলে, প্রথম বর্ষের জন্য একটি কার্য্য-নির্ব্বাহক-সমিতি সংগঠিত হয়। শ্রীযুক্ত নিবারণচন্দ্র দাসগুপ্ত সভাপতি ও শ্রীযুক্ত দেবকুমার রায় চৌধুরী সম্পাদক নিযুক্ত হন।

গত ১৩১৮ সালের ৫ই আশ্বিন মাসে মূল বঙ্গীয়-সাহিত্য-পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতির এক অধিবেশনে বরিশালে প্রতিষ্ঠিত এই সমিতি বঙ্গীয়-সাহিত্য-পরিষদের শাখারূপে গণ্য হইবে, এই প্রস্তাব পরিগৃহীত হইল।

আলোচ্য বৎসরে অনিবার্য্য কারণবশতঃ শাখা-পরিষদের মাত্র আটটি মাসিক অধিবেশন হইতে পারিয়াছে। এই সকল অধিবেশনে যে সকল প্রবন্ধ গঠিত হইয়াছে, তাহা নিম্নে উক্ত হইতেছে।

| বিষয় | লেখক |
|---|---|
| (১) পরলোক | শ্রীযুক্ত নিবারণচন্দ্র দাসগুপ্ত এম্ এ, বি এল্ |
| (২) শ্রীকৃষ্ণের ভোজনলীলা | „ কুমুদকান্ত বসু বি এল্ |
| (৩) আত্ম-দর্শন | „ গণেশচন্দ্র দাসগুপ্ত এম্ এ, বি এল্ |
| (৪) অসমীয় ভাষা | „ পরেশনাথ সেন বি এ |
| (৫) মহাকর্ষণ | „ „ „ |
| (৬) আর্য্য সভ্যতার প্রাচীনতা | „ বিজয়চন্দ্র মজুমদার বি এল্ এম্ আর এ এস্ |
| (৭) চন্দ্রদ্বীপ-রাজ-বংশের ইতিহাস | „ বৃন্দাবনচন্দ্র পূততুণ্ড |
| (৮) দার্শনিক পরলোকবাদ বা আত্মার অবিনশ্বরত্ব | „ নিবারণচন্দ্র দাসগুপ্ত এম্ এ, বি এল্ |
| (৯) কাব্য-সাহিত্যে রবীন্দ্রনাথ | „ বিপিনবিহারী দাসগুপ্ত |

শাখা-পরিষদের সম্পাদক শ্রীযুক্ত দেবকুমার রায় চৌধুরী গত কার্ত্তিকমাসে বরিশাল জেলার

বিভিন্ন স্থান পরিভ্রমণ করিয়া বহু ঐতিহাসিক কীর্ত্তির আলোকচিত্র তুলিয়া আনেন। তন্মধ্যে নিম্নে কয়েকখানির নামোল্লেখ করা গেল ;—

১। নলছিটির নিকটস্থ সুতনটির মস্‌জিদ।

২। মাহিলাড়ার মঠ।

৩। গৈলার কবি ৺বিজয় গুপ্ত প্রতিষ্ঠিত মনসাদেবীর মন্দির।

৪। লক্ষ্মণকাঠির মহাবিষ্ণুমূর্ত্তি ( মূর্ত্তিকানিম্নে প্রাপ্ত )

৫। মাধবপাশার রাজবাটির চণ্ডীমণ্ডপ।

মূল সাহিত্য-পরিষদের সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় গত চৈত্র মাসে বরিশালে আগমন করেন। তাঁহাকে সংবর্দ্ধনা করার জন্য স্থানীয় শাখা-পরিষৎ একটি সান্ধ্য-সম্মিলনের আয়োজন করেন।

বর্ত্তমান বর্ষে এই শিশু-শাখা-পরিষদের মোট সভ্যসংখ্যা ১৩০ জন, তন্মধ্যে তিনজন বিশেষ সভ্য আছেন। অদ্যাবধি ইহার তহবিলে প্রবেশিকা ও চাঁদা বাবদ মোট ৫৫০৲ টাকা আদায় হইয়াছে।

শ্রীদেবকুমার রায় চৌধুরী
সম্পাদক।

## ( ছ ) চট্টগ্রাম

এই নব অনুষ্ঠানের প্রথম বর্ষ উত্তীর্ণ হইল। ইহার অঙ্গসৌষ্ঠব পূর্ণতা প্রাপ্ত হয় নাই সত্য, কিন্তু তাহা বলিয়া ইহাকে বিকলাঙ্গ বলিবার কিম্বা ইহার ভাবী জীবন-সম্পর্কে সন্দিগ্ধ বা আশঙ্কিত হওয়ার কোন কারণ দৃষ্ট হয় না। পরম ভক্তিভাজন শ্রীযুক্ত সারদাচরণ মিত্র এম্ এ, বি এল্ মহাশয়ের শুভাগমন ও ক্ষণিক অবস্থানের সহিত এই শাখা-পরিষদের জীবনী বিশেষরূপে জড়িত রহিয়াছে।

কবিগুণাকর শ্রীযুক্ত নবীনচন্দ্র দাস এম্ এ, বি এল্ সভাপতি। ৮০ আশিজন সভ্য এই শাখার সভ্যতালিকাভুক্ত আছেন। প্রথম অধিবেশনে শ্রীযুক্ত শশাঙ্কমোহন সেন বি এল্ "বঙ্গসাহিত্যের জাগরণ" বিষয়ক প্রবন্ধ পাঠ করেন।

ভিন্ন ভিন্ন মাসিক অধিবেশনে শ্রীযুক্ত জীবেন্দ্রকুমার দত্ত "আবাহন", "অম্বুপালিথেরী গাথা", "বসন্ত-সম্ভাষণ" প্রভৃতি কবিতা পাঠ করেন। অধ্যাপক শ্রীযুক্ত মহিমারঞ্জন বড়ুয়া "থেরীগাথা" নামক প্রবন্ধ পাঠ করেন।

পরিষদের অর্থবল নিতান্ত আশাপ্রদ নহে। মাসিক কি ত্রৈমাসিক পত্রিকা প্রচার দ্বারা মূল পরিষদের অনুকরণে অর্থ-সংগ্রহের বিধিব্যবস্থা করা না হইলে, পরিষদের অর্থসচ্ছলতা চিরকালই সুদূর পরাহত থাকিবে।

শ্রীজীবেন্দ্রকুমার দত্ত
সম্পাদক।

## ( জ ) বারাণসী

আলোচ্য বর্ষের সহিত শাখা-পরিষদের তৃতীয় বৎসর শেষ হইল। ইহাতে ছয়টি মাত্র সাধারণ অধিবেশন হইয়াছে। অধিবেশনসমূহে নিম্নলিখিত বিষয়গুলি পার্শ্বের লিখিত মহাশয়গণ কর্ত্তৃক আলোচিত হয়।

| | | |
|---|---|---|
| ১। | কপিলাস বা উৎকলে কৈলাস | শ্রীযুক্ত শ্যামাচরণ ভট্টাচার্য্য |
| ২। | বঙ্গভাষা ও রবীন্দ্রনাথ | „ সুরেন্দ্রনাথ সেন বি এ |
| ৩। | রঘুনন্দন ভট্টাচার্য্য ও নব্যস্মৃতি | „ কমলকৃষ্ণ স্মৃতিতীর্থ (অধ্যাপক) |
| ৪। | প্রাচ্য ও উদীচ্য | „ হারাণচন্দ্র শব্দাচার্য্য। |
| ৫। | উপনিষদের শিক্ষা ( আত্মাভিমান ) | „ হরিদাস কাব্যসাংখ্যবেদান্ততীর্থ |
| ৬। | „ ( 'তত্ত্বমসি' ) | „ |
| ৭। | চৈতন্যদেবের অবতারত্ব | „ মোক্ষদাচরণ ভট্টাচার্য্য(ডাক্তার) |
| ৮। | রত্নাবলী ও বিষবৃক্ষ | „ হরিহর ভট্টাচার্য্য। |

আলোচ্য বর্ষের চুঁচুড়ায় আহূত বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনীতে শ্রীযুক্ত হরিদাস কাব্যসাংখ্য-বেদান্ততীর্থ, নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় ও দেবনারায়ণ মুখোপাধ্যায় শাখার প্রতিনিধিরূপে উপস্থিত হইয়াছিলেন।

শ্রীযুক্ত ললিতমোহন সেন ( অবসরপ্রাপ্ত সিভিল সার্জ্জন )—সভাপতি।

এ বৎসর অন্যান্য অর্থ সাহায্য মধ্যে আমবাড়িয়ার বিদ্যোৎসাহী সহৃদয় জমিদার শ্রীযুক্ত হেমচন্দ্র রায়চৌধুরী মহাশয় প্রদত্ত ৫০৲ ও রঙ্গপুর-নলডাঙ্গার জমিদার শ্রীযুক্ত যতীন্দ্রমোহন লাহিড়ী মহাশয় প্রদত্ত ২৫৲ বিশেষরূপে উল্লেখযোগ্য। আলোচ্যবর্ষে পুস্তকালয়ে ২২৪ পুস্তক সংগৃহীত হইয়াছে। পাঠাগারে প্রায় ৭০ খানি পত্র ও সাময়িক পত্রিকা সম্পাদক মহানুভবগণ বিনামূল্যেই নিয়মিতভাবে দিয়া আসিয়াছেন। এজন্য উক্ত সাহায্যদাতৃগণের প্রত্যেকেই বারাণসী-পরিষদের কৃতজ্ঞতাভাজন। রাজসাহী কাসিমপুরের জমিদার শ্রীযুক্ত কেদারপ্রসন্ন লাহিড়ী রায় বাহাদুর স্বীয় ভবনের একাংশ পুস্তকালয় ও পাঠাগারের জন্য ব্যবহার করিতে দেওয়ায় কাশীস্থ বঙ্গসাহিত্যসমাজের চির কৃতজ্ঞতাভাজন হইয়া রহিয়াছেন। পরিষদের সভ্যগণের নিকট হইতে কোন চাঁদা লইবার নিয়ম নাই।

শ্রীললিতমোহন মুখোপাধ্যায়
সম্পাদক।

# উত্তরবঙ্গ-সাহিত্য-সম্মিলন

## পঞ্চম অধিবেশন

স্থান—কামাখ্যাশৈল

সভাপতি—শ্রীযুক্ত শশধর রায় এম্ এ, বি এল্

প্রথম দিবস—২৪শে চৈত্র, ৬ এপ্রিল, পূর্ব্বাহ্ণ ৮ ঘটিকা।

১। বিগত ৪র্থ অধিবেশনের সভাপতি শ্রীযুক্ত যদুনাথ সরকার এম্ এ মহাশয়ের অনুপস্থিতিতে তৎপূর্ব্বাধিবেশনের সভাপতি শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ কর্ত্তৃক কার্য্যারম্ভের আদেশ প্রদান।

২। স্তোত্রপাঠ

(ক) কামাখ্যাষ্টকং—মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযুক্ত ধীরেশ্বরাচার্য্য

(খ) সরস্বতী-স্তোত্র—অধ্যাপক শ্রীযুক্ত পণ্ডিত শিবনাথ স্মৃতিতীর্থ

(গ) ভগবতী-স্তোত্র—শ্রীযুক্ত বরদাকান্ত রায় বিদ্যারত্ন বি এল্

৩। প্রারম্ভিক সঙ্গীত

৪। অভ্যর্থনা-সমিতির সভাপতি শ্রীযুক্ত কালীচরণ সেন বি এল্ মহাশয় কর্ত্তৃক সমবেত সাহিত্যসেবিগণকে সম্ভাষণ-ব্যপদেশে একটি বক্তৃতা পাঠ।

৫। সভাপতি-বরণ—শ্রীযুক্ত যোগীন্দ্রচন্দ্র চক্রবর্ত্তী এম্ এ, বি এল্ মহাশয়ের প্রস্তাবে শ্রীযুক্ত উত্তমচন্দ্র বড়ুয়া মহাশয়ের সমর্থনে ও সর্ব্বসম্মতিক্রমে শ্রীযুক্ত শশধর রায় এম্ এ, বি এল্ মহাশয় সভাপতির আসন গ্রহণ করিলেন।

৬। সভাপতির অভিভাষণ।

৭। সম্মিলনের স্থায়ী সম্পাদক শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায়চৌধুরী মহাশয় কঠিন পীড়া-নিবন্ধন উপস্থিত হইতে না পারায়, রঙ্গপুর-শাখা-পরিষদের গ্রন্থরক্ষক শ্রীযুক্ত জগদীশনাথ মুখোপাধ্যায় মহাশয় বিগত অধিবেশনের কার্য্য-বিবরণ পাঠ করেন এবং উহা শ্রীযুক্ত বাণীনাথ নন্দী মহাশয়ের প্রস্তাবে ও শ্রীযুক্ত মোহিনীমোহন মৈত্র মহাশয়ের সমর্থনে ও সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হয়।

৮। শোকপ্রকাশ—সভাপতি কর্ত্তৃক নিম্নলিখিত সাহিত্যসেবী ও সাহিত্যবন্ধুগণের পরলোকগমনে শোকপ্রকাশের প্রস্তাব উপস্থিত ও সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হয়;—

মহারাজ সার নৃপেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুর — ক্ষেত্রমোহন বিদ্যারত্ন

রাধেশচন্দ্র শেঠ — গিরিশচন্দ্র ঘোষ

রায় যাদবচন্দ্র চক্রবর্ত্তী বাহাদুর — হরিনাথ দে

কবিরাজ শরচ্চন্দ্র লাহিড়ী আয়ুস্তত্ত্ববিশারদ — বীরেশ্বর পাঁড়ে
গৌরগোবিন্দ উপাধ্যায় — আচার্য্য সত্যব্রত সামশ্রমী
মীর মশারফ্ হোসেন — মহামহোপাধ্যায় কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন
মনোমোহন বসু — রায় নরেন্দ্রনাথ সেন বাহাদুর
পণ্ডিত কালীবর বেদান্তবাগীশ

৯। সভাপতি কর্তৃক সম্মিলনের উদ্দেশ্যের সহিত সহানুভূতিজ্ঞাপক বিভিন্ন স্থান হইতে প্রাপ্ত টেলিগ্রাম ও পত্রাদি-প্রেরকগণের নাম পাঠ।

১০। সভাপতি কর্তৃক সমাগত সাহিত্যসেবিগণের পরিচয় প্রদান।

## প্রথমদিন অপরাহ্ন ৩ ঘটিকা

১। নিম্নলিখিত প্রবন্ধগুলি পঠিত হইল :—

(ক) অসমীয়া সাহিত্যের জাগরণ ও জাতীয়ভাব (অসমীয়া ভাষায়) পণ্ডিত শ্রীযুক্ত তারানাথ কাব্যবিনোদ
(খ) কবি রজনীকান্তের কাব্যপরিচয় „ নলিনীরঞ্জন পণ্ডিত
(গ) কৃত্তিবাস ও মাধব কন্দলীর রামায়ণ „ নিশিকান্ত বিশ্বাস
(ঘ) হিন্দুসাহিত্য প্রচারক „ বিনয়কুমার সরকার এম্ এ
(ঙ) সংস্কৃত শাস্ত্রানুশীলনের আবশ্যকতা „ শিবনাথ স্মৃতিতীর্থ
(চ) কবি নবীনচন্দ্রের দুর্ব্বাসা „ কুমুদনাথ লাহিড়ী
(ছ) শ্রীহট্ট ও কাছাড়ের কতিপয় প্রাচীন পুথির বিবরণ „ জগন্নাথ দে বিএ
(জ) সাহিত্যের পুষ্টিবিষয়ে অনুবাদের স্থান „ ব্যোমকেশ মুস্তফী
(ঝ) প্রাচীন কামরূপ „ ধর্ম্মকান্ত কাব্য-ব্যাকরণতীর্থ
(ঞ) আর্য্য „ রমাপ্রসাদ চন্দ বি এ

অতঃপর প্রথম দিনের কার্য্য শেষ হয়।

এই রজনীতে অভ্যর্থনা-সমিতির অন্যতর সম্পাদক শ্রীযুক্ত জীবেশ্বর শর্ম্মা পাণ্ডা মহাশয়ের উদ্যোগে কৌতূহলোদ্দীপক বাদ্যযন্ত্র সহযোগে কামরূপীয় পদ্ধতিতে ভগবান্নামানুকীর্ত্তন ও কামাখ্যার সঙ্গীতজ্ঞ ব্যক্তিগণ কর্তৃক 'মালসী' প্রভৃতির গান হয়।

## দ্বিতীয় দিন, ২৫শে চৈত্র, ৭ই এপ্রিল, রবিবার, পূর্ব্বাহ্ণ ৭॥ ঘটিকা

১। পূর্ব্ব দিনের নির্দ্দিষ্ট প্রবন্ধগুলির পাঠ শেষ না হওয়ায় অদ্য সেইগুলি পঠিত হয়। পূর্ব্ব দিবসের ন্যায় অদ্যও সভাপতি মহাশয় প্রবন্ধপাঠকগণের পরিচয় প্রদান করেন ;—

(ক) গৌড়ীয় পীঠস্থান — শ্রীযুক্ত হরিদাস পালিত
(খ) বঙ্গের ইতিহাসে ত্রি-বল্লাল — „ কালীকান্ত বিশ্বাস
(গ) আসামের বৈষ্ণব-সম্প্রদায় — „ উমেশচন্দ্র দে
(ঘ) আসামের কলিতা জাতি — „ প্রতাপচন্দ্র গোস্বামী
(ঙ) আসামের সম্পদ — „ সুরেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়
(চ) কামরূপের সামাজিক প্রথা — „ গোপালকৃষ্ণ দে
(ছ) আর্য্যজ্ঞান-বিজ্ঞান — „ যদুনাথ রায় বি এ

প্রবন্ধ পাঠান্তে শ্রীযুক্ত ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ মহাশয় কর্ত্তৃক সম্মিলনক্ষেত্রে রচিত "অর্ঘ্য" নামক স্বরচিত কবিতা পাঠ।

তৎপরে শ্রীযুক্ত শরচ্চন্দ্র চৌধুরী বি এ মহাশয় "সাহিত্যের জাগরণ" বিষয়ে ও শ্রীযুক্ত বিধুশেখর শাস্ত্রী মহাশয় "শিক্ষা" বিষয়ে বক্তৃতা করেন।

এই সম্মিলনীতে নিম্নলিখিত প্রস্তাবগুলি গৃহীত হইয়াছে।

প্রথম প্রস্তাব—উত্তরবঙ্গসম্মিলনের স্থায়ী সম্পাদক শ্রীযুক্ত সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী মহাশয় কঠিন পীড়ায় শয্যাগত, এই জন্য সম্মিলন দুঃখিত এবং সম্মিলন ভগবানের নিকট তাঁহার আরোগ্যকামনা করিতেছেন। সম্মিলনের আন্তরিক সমবেদনা জানাইয়া সুরেন্দ্রবাবুর জ্যেষ্ঠ সহোদর শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র রায় চৌধুরী মহাশয়কে পত্র লেখা হউক—এই মর্ম্মে প্রথম প্রস্তাব সভাপতি কর্ত্তৃক উপস্থাপিত ও সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হয়।

দ্বিতীয় প্রস্তাব—এই সম্মিলন অভ্যর্থনা-সমিতির সভাপতি শ্রীযুক্ত কালীচরণ সেন মহাশয়কে অনুরোধ করিতেছেন যে, তিনি নিম্নলিখিত ব্যক্তিগণকে লইয়া কামরূপ-অনুসন্ধান-সমিতি নামে একটি সমিতি গঠন করিবেন এবং তদ্দ্বারা এতদঞ্চলের প্রাচীন পুথি ও প্রত্নতত্ত্ব সংগ্রহ এবং বিবিধ জাতির ইতিহাস প্রভৃতির সন্ধান এবং ঐ সকল বিষয়ের বিবরণ বাঙ্গালা ও অসমীয়া ভাষায় লিখিবার ব্যবস্থা করিবেন। কার্য্য কতদূর অগ্রসর হইল, তাহা এক বৎসরের পর সম্মিলনের আগামী অধিবেশনে উপস্থাপিত করিবেন। তিনি এই সমিতির উদ্দেশ্য সাধনার্থ সংগৃহীত অর্থের ন্যাসরক্ষক নিযুক্ত হইবেন।

সমিতির সদস্যগণ

মহামহোপাধ্যায়
শ্রীযুক্ত ধীরেশ্বর কবিরত্ন
„ আনন্দচন্দ্র বেদান্তবাগীশ
„ পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ
„ শিবনাথ স্মৃতিতীর্থ
„ উত্তমচন্দ্র বড়ুয়া
„ গোবিন্দচন্দ্র শর্ম্মা

শ্রীযুক্ত তারানাথ কাব্যবিনোদ
„ প্রতাপচন্দ্র গোস্বামী
„ রজনীকুমার দাস
„ গোপালকৃষ্ণ দে
„ সুরেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়
উমেশচন্দ্র দে

আবশ্যক হইলে সমিতি অন্যান্য সভ্য লইতে পারিবেন

প্রস্তাবক—শ্রীযুক্ত চৌধুরী আমানতুল্লা আহম্মদ

সমর্থক—রায় শ্রীযুক্ত মৃত্যুঞ্জয় রায় চৌধুরী বাহাদুর

এই প্রস্তাব সাধারণের নিকট পরিগ্রহণার্থ উপস্থাপিত করিয়া সভাপতি মহাশয় কামরূপে মানবতত্ত্বের আলোচনার জন্য সমিতিকে ২৫৲ সাহায্য প্রদান করিলেন।

তৎপরে কতকগুলি পুথি, মুদ্রা ও আলোক-চিত্র প্রভৃতি প্রদর্শিত হয়। এই প্রদর্শিত দ্রব্যগুলি কামরূপ ও রঙ্গপুর-শাখা-পরিষদের সংগ্রহ।

প্রদর্শনীর শেষে প্রতিনিধিগণের পক্ষ হইতে শ্রীযুক্ত ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ ও শ্রীযুক্ত শৈলেশচন্দ্র মজুমদার মহাশয় সম্মিলনের অভ্যর্থনা-সমিতির সদস্য, স্বেচ্ছাসেবক ও অসমীয়া সাহিত্যসেবিগণকে ধন্যবাদ প্রদান করেন এবং অভ্যর্থনাকারিগণের পক্ষ হইতে কামাখ্যার প্রধান পাণ্ডা শ্রীযুত বিষ্ণুপ্রসাদ শর্ম্মা মহাশয় এবং শ্রীযুত পদ্মনাথ ভট্টাচার্য্য মহাশয় যথাক্রমে অভ্যাগতগণকে ও সভাপতি মহাশয়কে ধন্যবাদ প্রদান করেন।

## দ্বিতীয় দিন অপরাহ্ণ ৩ ঘটিকা

এই সময়ে সমবেত সাহিত্যসেবিগণ পরস্পর আলাপ পরিচয় করেন। কবি শ্রীযুক্ত দেবেন্দ্রনাথ মহিন্তা মহাশয় "কামাখ্যাপীঠের আবিষ্কার" শীর্ষক কবিতা পাঠ করেন। সকলে দলবদ্ধ হইয়া কামাখ্যা পাহাড়ের নানা স্থানে ভ্রমণ করেন এবং স্বামী অভয়ানন্দের নির্ম্মিত নীলাচলে ধর্ম্মশালা ও ভুবনেশ্বরী দর্শন করেন।

এই সম্মিলনের যাত্রিগণের এক ভাড়ায় যাতায়াতের জন্য পূর্ব্ববঙ্গ ও আসামবঙ্গ এবং ডিব্রু-সাদিয়া রেলওয়ের কর্ত্তৃপক্ষগণ বন্দোবস্ত করিয়া সম্মিলনের অশেষ কৃতজ্ঞতাভাজন হইয়াছেন।

অতঃপর সম্মিলন সমাপ্ত হয়। আগামী বৎসর কোথায় সম্মিলন হইবে, তাহা যথাসময়ে বিজ্ঞাপিত হইবে।

# বিবিধ

## মুসলমান সাহিত্যিকগণকে সম্বর্দ্ধনা

গত বৎসর আশ্বিন মাসে কলিকাতায় মুসলমান-শিক্ষা-সমিতির অধিবেশন হয়। তদুপলক্ষে পরিষদের অনেকগুলি মুসলমান-সদস্য এবং অনেক প্রথিত নামা মুসলমান-সাহিত্যিক কলিকাতায় সমবেত হন। সাহিত্য-পরিষদে মুসলমান সদস্যগণের সমবেত হওয়ার সুযোগ কখনও ঘটে নাই। এই সুযোগে সাহিত্য-পরিষৎ মুসলমান সাহিত্যিক এবং সদস্যগণকে সাহিত্য-পরিষদে একটি সান্ধ্যসম্মিলনে আহ্বান করিবার আয়োজন করেন। তদনুসারে ২০শে আশ্বিন শনিবারে সান্ধ্যসম্মিলন সংঘটিত হয়। পরিষদের সভাগৃহ পতাকা-পুষ্পমালা দ্বারা সুশোভিত করা হয়। বঙ্গদেশের বিভিন্ন জেলা হইতে প্রায় দুই শত মুসলমান সাহিত্যিক

সমবেত হইয়াছিলেন। সকলকে আতর পান গোলাপ ইত্যাদি দ্বারা সম্বর্দ্ধনা করা হয় ও জলযোগের ব্যবস্থা করা হইয়াছিল। নিমন্ত্রিতগণের প্রীতি-বর্দ্ধনার্থ একতান বাদন, নানারূপ কণ্ঠ ও যন্ত্র সঙ্গীত, আবৃত্তি ও রহস্যাভিনয় ইত্যাদির আয়োজন করা হইয়াছিল। শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব ওজস্বিনী ও প্রাণস্পর্শিনী ভাষায় বক্তৃতা করিয়া নিমন্ত্রিত মহোদয়গণকে অভ্যর্থনা করেন। মুসলমান-শিক্ষা-সমিতির সভাপতি দিনাজপুরের প্রসিদ্ধ উকীল মৌলবি একিন উদ্দীন মহাম্মদ বি এল, মুন্সী ইয়াজুদ্দিন মহম্মদ চৌধুরী ( ইস্‌লাম প্রচারক-সম্পাদক ), কে, এম্ জলালুদ্দীন ( ঢাকা ), মৌলবি মহম্মদ আলী ( চুয়াডাঙ্গা, নদীয়া ), মৌলবি আবুল কাসেম, মৌলবি মহম্মদ আক্রাম খাঁ ( মোহাম্মদী সম্পাদক ), মুন্সী সেখ জমীর উদ্দীন ( 'মেহের চরিত' প্রণেতা ), মৌলবী সৈয়দ আবদুল কুদ্দুস্ ও মৌলবি সেখ আবদুল জব্বর এবং মুসলমান-শিক্ষা-সমিতির সম্পাদক মৌলবি মোহাম্মদ শহীদুল্লাহ এম্ এ প্রভৃতি সুবক্তা ও সুপ্রসিদ্ধ সাহিত্যিকগণ সাহিত্য-পরিষদের এই অনুষ্ঠানের উপযোগিতা, প্রয়োজনীয়তা এবং ইহার সুফলোপধায়কতা ব্যাখ্যা করিয়া অতি সুন্দর সুন্দর বক্তৃতা করেন এবং পরিষদের আদর যত্ন আপ্যায়ন ও সম্বর্দ্ধনায় পরিতৃপ্ত হইয়া আপনাদের প্রীতি ও সন্তোষ জ্ঞাপন করেন। রাত্রি ১১টার সময় সম্মিলন শেষ হয়।

# বঙ্গীয় সাহিত্য-সম্মিলন

## পঞ্চম অধিবেশন—চুঁচুড়া।

সভাপতি—মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর

প্রথম দিবস—১৯শে ফাল্গুন ১৩১৮

১। শ্রীযুক্ত জ্যোতিশ্চন্দ্র চট্টোপাধ্যায়-রচিত ও স্থানীয় যুবকগণ কর্ত্তৃক গীত "বাণীবন্দনা"।

২। গত ময়মনসিংহ অধিবেশনের সভাপতি ডাঃ শ্রীযুক্ত জগদীশচন্দ্র বসু মহাশয় উপস্থিত হইতে না পারায় তাঁহার অভিভাষণ তৃতীয় সম্মিলনের সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র মহাশয় পাঠ করেন।

৩। অভ্যর্থনাসঙ্গীত—শ্রীযুক্ত ব্রজবল্লভ কাব্যকণ্ঠ কর্ত্তৃক রচিত ও হিন্দু বালিকা-বিদ্যালয়ের কুমারীগণ কর্ত্তৃক গীত।

৪। অভ্যর্থনা-সমিতির সভাপতি শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার মহাশয় স্বীয় অভিভাষণ পাঠ করেন।

৫। সভাপতি-বরণ—প্রস্তাবক রায় শ্রীযুক্ত মহেন্দ্রচন্দ্র মিত্র বাহাদুর এম এ, বি এল অভ্যর্থনা-সমিতির সম্পাদক।

সমর্থক—শ্রীযুক্ত মন্মথমোহন বসু এম্ এ।

৬। মঙ্গলাচরণ শ্লোকমালা—পণ্ডিত শ্রীযুক্ত তারাকুমার কবিরত্ন মহাশয়ের লিখিত ও পণ্ডিত শ্রীযুক্ত আশুতোষ শাস্ত্রী এম্ এ মহাশয় কর্ত্তৃক পঠিত।

৭। চট্টগ্রামনিবাসী কবি শ্রীযুক্ত জীবেন্দ্রকুমার দত্ত কর্ত্তৃক লিখিত "আরতি" নামক কবিতা পাঠ—পাঠক শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী।

৮। সঙ্গীত—শ্রীযুক্ত সিদ্ধেশ্বর গঙ্গোপাধ্যায় এম্ এ কর্ত্তৃক রচিত ও বালকবৃন্দ কর্ত্তৃক গীত।

৯। কবি শ্রীযুক্ত অক্ষয়কুমার বড়াল মহাশয়ের রচিত "মানব-বন্দনা" পাঠ—পাঠক শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতি।

১০। সভাপতির অভিভাষণ।

১১। অনুপস্থিত ব্যক্তিবর্গের পত্র ও টেলিগ্রাম পাঠ।

১২। শোকপ্রকাশ—(ক) কালীবর বেদান্তবাগীশ, (খ) মহামহোপাধ্যায় পণ্ডিত কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন, (গ) আচার্য্য সত্যব্রত সামশ্রমী (ঘ) মীর মশারফ হোসেন (ঙ) পণ্ডিত ক্ষেত্রনাথ কাব্যরত্ন, (চ) মনোমোহন বসু, (ছ) নাট্যাচার্য্য গিরিশচন্দ্র ঘোষ, (জ) মহারাজ শ্রীরামচন্দ্র ভঞ্জ দেও, (ঝ) রায় বাহাদুর নরেন্দ্রনাথ সেন, (ঞ) রায় বাহাদুর যাদবচন্দ্র চক্রবর্ত্তী, (ট) রাধেশচন্দ্র শেঠ, (ঠ) কবিরাজ হরলাল গুপ্ত, (ড) হরিনাথ দে, (ঢ) রামনাথ চক্রবর্ত্তী (ণ) মহারাজ নৃপেন্দ্রনারায়ণ ভূপ বাহাদুর, (ত) বলাইচাঁদ গোস্বামী, (থ) বেণীমাধব গঙ্গোপাধ্যায় (দ) পূর্ণচন্দ্র গঙ্গোপাধ্যায় (ধ) বেনোয়ারীলাল গোস্বামী ও (ন) মহামহোপাধ্যায় কবিরাজ বিজয়রত্ন সেন।

১৩। মাননীয় পণ্ডিত শ্রীযুক্ত মদনমোহন মালব্য মহাশয়ের বিশুদ্ধ হিন্দী ভাষায় বক্তৃতা।

১৪। ময়মনসিংহ সাহিত্য-সম্মিলনের কার্য্যবিবরণ পাঠ ও গ্রহণের প্রস্তাব।

প্রস্তাবক—শ্রীযুক্ত কেদারনাথ মজুমদার
সমর্থক— " ব্যোমকেশ মুস্তফী

১৫। পূর্ব্ব পূর্ব্ব অধিবেশনের কার্য্যবিবরণ—

(ক) বহরমপুর শাখা-পরিষদের উপর অর্পিত কার্য্যভার-বিবরণ—পাঠক, সম্পাদক শ্রীযুক্ত বোধিসত্ত্ব সেন।

(খ) রাজসাহী শাখা-পরিষদের উপর অর্পিত কার্য্যভার-বিবরণ—পাঠক, সম্পাদক শ্রীযুক্ত শশধর রায়।

(গ) ভাগলপুর শাখা-পরিষদের উপর অর্পিত কার্য্যভার বিবরণ—পাঠক, শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়।

(ঘ) ময়মনসিংহ-শাখা-পরিষদের উপর অর্পিত কার্য্যভার বিবরণ—পাঠক, সম্পাদক শ্রীযুক্ত কেদারনাথ মজুমদার।

(ঙ) সম্মিলন-পরিচালন-সমিতির উপর অর্পিত কার্য্যভার-বিবরণ—পাঠক, শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী।

১৬। রায় শ্রীযুক্ত শরচ্চন্দ্র দাস বাহাদুর সি আই ই মহোদয় "তিব্বতে চীনে ও মঙ্গোলিয়ায় বাঙ্গালীর প্রভাব" সম্বন্ধে বক্তৃতা করেন। এই উপলক্ষে তিনি তিব্বতীয় বর্ণমালার আকৃতি প্রদর্শন করেন।

১৭। শ্রীযুক্ত শচীশচন্দ্র চট্টোপাধ্যায় বি এ মহাশয় স্বর্গীয় বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের স্বরচিত "ভিক্ষা" নামক অপ্রকাশিত রচনা পাঠ করেন।

১৮। শ্রীযুক্ত চারুচন্দ্র বসু মহাশয় "মৌর্য্য সাম্রাজ্য বিলোপের কারণ" শীর্ষক প্রবন্ধ পাঠ করেন।

১৮। বিষয়-নির্ব্বাচন-সমিতি গঠন—প্রস্তাবক, সভাপতি মহাশয়।

### বিষয়-নির্ব্বাচন-সমিতির নির্দ্ধারণ

শ্রীযুক্ত হেমচন্দ্র দাশগুপ্ত মহাশয়ের প্রস্তাব অর্থাৎ সম্মিলনের নিয়মানুসারে প্রবন্ধ পাঠের যে তিনটি শাখা নির্দ্দিষ্ট আছে, সেই শাখাভেদে একই সময়ে বিভিন্নস্থানে তিনটি স্বতন্ত্র বৈঠকের ব্যবস্থা করা সম্বন্ধে শ্রীযুক্ত শশধর রায় ও শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয়দ্বয়ের ব্যাখ্যা অনুসারে স্থির হয় যে, এবৎসর এখানে একই সময়ে তিনটি শাখার অধিবেশন হওয়া সম্ভবপর নহে; তবে পরীক্ষাস্থলে এবৎসর এখানে বিজ্ঞান বিষয়ে যে সকল বিশেষ বিশেষ প্রবন্ধ কেবল বিশেষজ্ঞের দ্বারা আলোচিত হইবার উপযুক্ত বলিয়া স্থির হইবে, সেইগুলি ডাক্তার প্রফুল্লচন্দ্র রায় মহাশয়ের সভাপতিত্বে পরদিন প্রাতে ৮টা হইতে ১০টা পর্য্যন্ত কেবল বিশেষজ্ঞের সমক্ষে পঠিত হইতে পারিবে। অভ্যাগত অন্যান্য ব্যক্তিবর্গ ইচ্ছাকরিলে এই সভায় উপস্থিত থাকিতে পারিবেন। রামেন্দ্রবাবু ও শশধর বাবুর এই সংশোধিত প্রস্তাব সর্ব্বসম্মতিক্রমে গৃহীত হয়।

## বিজ্ঞান-সভা

সভাপতি—ডাঃ শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় পি এচ্ ডি, ডি এস্ সি,

প্রস্তাবক—মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর

সমর্থক—শ্রীযুক্ত শশধর রায়

প্রবন্ধ পাঠ—

(ক) যশোহরে প্রাপ্ত তিনটি গোলা — শ্রীযুক্ত হেমচন্দ্র দাশগুপ্ত

(খ) দাহজল বা গন্ধকাম্ল — " প্রবোধচন্দ্র চট্টোপাধ্যায়

(গ) আর্গন আদি কতিপয় বায়বীয় পদার্থের নিশ্চেষ্টতার নিদর্শন — " মণীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়

(ঘ) পুষ্পসার তৈল — " হেমেন্দ্রনাথ সেন

(ঙ) জড়জগতের অন্তিম উপাদান " প্রিয়দারঞ্জন রায়
(চ) হিন্দুসমাজতত্ত্ব " সতীশচন্দ্র মুখোপাধ্যায়
(ছ) গঙ্গা ব্রহ্মপুত্র পলিভূমির মধ্যগত সীসাটিন যুক্ত কর্দ্দম " শ্রীযুক্ত সুরেশচন্দ্র দত্ত লিখিত
পাঠক—শ্রীযুক্ত হেমচন্দ্র দাশ গুপ্ত
(জ) রাসায়নিক পরিভাষা " ডাঃ শ্রীযুক্ত প্রফুল্লচন্দ্র রায় ও শ্রীযুক্ত প্রবোধচন্দ্র চট্টোপাধ্যায়

নিম্নলিখিত প্রবন্ধ দুইটি পঠিত বলিয়া গৃহীত হইল।
(ক) বঙ্গদেশে ম্যালেরিয়ার প্রতিকার সম্বন্ধে কয়েকটি কথা শ্রীযুক্ত নিবারণচন্দ্র ভট্টাচার্য্য
(খ) আহার শ্রীযুক্ত প্রিয়নাথ নন্দী

## অপরাহ্ণ—১টা

১। অভ্যর্থনাসঙ্গীত
২। কবিতা পাঠ
(ক) অভিনন্দন শ্রীযুক্ত গোপেন্দুভূষণ বিদ্যাবিনোদ
(খ) সম্মিলন " ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ
(গ) বঙ্গভাষা " হেমদাকান্ত চৌধুরী এম্ এ
৩। প্রবন্ধ পাঠ—
(ক) দৈবশক্তি শ্রীমতী সরলাবালা দাসী লিখিত
পাঠক শ্রীযুক্ত নলিনীরঞ্জন পণ্ডিত
(খ) বিদ্যালয়ে ধর্ম্মশিক্ষা " বিনয়কুমার সরকার এম্ এ
(গ) ভারতীয় লোক-শিক্ষা-প্রণালী " রাধাকমল মুখোপাধ্যায় এম্ এ
(ঘ) সাহিত্যের শক্তি ও সম্পদ্ " অন্নদাপ্রসাদ চক্রবর্ত্তী
(ঙ) ৺ আনন্দচন্দ্র শিরোমণি " পণ্ডিত হৃষীকেশ শাস্ত্রী
(চ) শ্রীমদ্রঘুনাথদাস গোস্বামী ও তাঁহার শ্রীপাট " নলিনীরঞ্জন পণ্ডিত
(ছ) বঙ্গসাহিত্যে প্যারীচাঁদ মিত্রের স্থান " বিজয়লাল দত্ত
(জ) বাঙ্গালী-জীবনে কোচ ও মুসলমান-প্রভাব " মোহম্মদ শহীদুল্লাহ এম্ এ
(ঝ) বিয়োগান্ত নাটক " রামসহায় কাব্যতীর্থ
(ঞ) পুরুষ ও রমণীর কর্ত্তব্য কর্ম্ম বিভাগ শ্রীমতী কাদম্বিনী ঘোষ
(ট) খাদ্য ও খাদ্যের ব্যভিচার শ্রীযুক্ত বিষ্ণুপদ চট্টোপাধ্যায় এম্ এ, বি এল
(ঠ) কৃষ্ণকথার প্রাচীনতা

৪। শ্রীযুক্ত কালীপ্রসন্ন চক্রবর্ত্তী মহাশয় "পঞ্জাবী সাহিত্যে বঙ্গভাষার প্রভাব" সম্বন্ধে এক বক্তৃতা করেন।

৫। শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতি মহাশয় ব্রাহ্মণ্য ধর্ম্ম সম্বন্ধে বক্তৃতা করেন।

## তৃতীয় দিবস

### ২১শে ফাল্গুন-সোমবার

১। ডাক্তার শ্রীযুক্ত চুনিলাল বসু রায় বাহাদুর "দুগ্ধ ও তাহার পরীক্ষা" সম্বন্ধে বক্তৃতা করেন।

২। প্রবন্ধ পাঠ

| | |
|---|---|
| (ক) ভূদেবপ্রসঙ্গ | শ্রীযুক্ত সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় |
| (খ) হুগলীজেলার সাহিত্যিক | অম্বিকাচরণ গুপ্ত |
| (গ) মোগল-সভ্যতা সম্বন্ধে কিঞ্চিৎ আলোচনা | মহম্মদ কে চাঁদ |
| (ঘ) মহাভারতের ঐতিহাসিকতা ও কালনির্ণয় | হরিচরণ গঙ্গোপাধ্যায় শাস্ত্রী |
| (ঙ) প্রাচীন যুগের মানব বা দীর্ঘায়ুস্তত্ত্ব | দুর্গানারায়ণ সেন শাস্ত্রী |
| (চ) ভারতের বৈষয়িক-তথ্য-সংগ্রহ | রাধাকুমুদ মুখোপাধ্যায় |
| (ছ) ঈশা খাঁ | কেদারনাথ মজুমদার |
| (জ) আর্য্যগণ পশুসম্ভূত নহেন | গুরুগঙ্গা আইচ চৌধুরী |
| (ঝ) সাহিত্যের সহিত ধর্ম্মের সম্বন্ধ | পঞ্চানন তর্করত্ন |
| (ঞ) শিক্ষা ও আত্ম-প্রতিষ্ঠা | খগেন্দ্রনাথ মিত্র |
| (ট) সোমলতা | সত্যেন্দ্রনাথ সেন |
| (ঠ) ভারতে আর্য্য | সুদর্শন বিশ্বাস |
| (ড) ভারতবর্ষীয় জ্যোতিষ | নগেন্দ্রনাথ ধর |
| (ঢ) অক্ষর বিভীষিকা | পরমেশপ্রসন্ন রায় |
| | কেদারনাথ মজুমদার কর্ত্তৃক পঠিত |
| (ণ) বাঙ্গালা ভাষার প্রসার বৃদ্ধি | নকুলেশ্বর বিদ্যাভূষণ |

৩। শ্রীযুক্ত সত্যচরণ শাস্ত্রী মহাশয় "যবদ্বীপে বাঙ্গালীর প্রভাব" সম্বন্ধে বক্তৃতা করেন।

৪। সাধারণ সঙ্কল্প—প্রস্তাবক—সভাপতি মহাশয়ের পক্ষে শ্রীযুক্ত সারদাচরণ মিত্র।

(ক) বাঙ্গালার মানব-তত্ত্বালোচনার উদ্দেশ্যে আপাততঃ হুগলী জেলার বিভিন্ন ধর্ম্ম, বর্ণ, জাতি ব্যবসায়ভুক্ত জনগণের বংশহীনতা ও বংশবৃদ্ধির গতি এবং পুরুষানুক্রমে ব্যক্তিগত চরিত্রের বিকাশ পর্য্যবেক্ষণের ব্যবস্থা করিবার জন্য হুগলীবাসীকে অনুরোধ করা যাইতেছে। এই কার্য্যের ভার হুগলী কলেজের বিজ্ঞানাধ্যাপক মহাশয়কে গ্রহণ করিতে অনুরোধ করা হউক।

(খ) বাঙ্গালী জাতির উৎপত্তি সম্বন্ধে হুগলী হইতে উপকরণ সংগ্রহপূর্ব্বক গ্রন্থ-প্রকাশ করিবার ভারগ্রহণ জন্য হুগলীবাসীদিগকে অনুরোধ করা হইতেছে এবং সংগৃহীত তথ্য আগামী বৎসর সম্মিলনে উপস্থিত করাব জন্য অনুরোধ করা হইতেছে। এই কার্য্যের ভারও হুগলী কলেজের বিজ্ঞানাধ্যাপক মহাশয়কে গ্রহণ করিতে অনুরোধ করা হউক।

(গ) বাঙ্গলাভাষার শব্দতত্ত্ব সংগ্রহের জন্য হুগলী জেলার প্রচলিত প্রাদেশিক ভাষার সর্ব্বনাম ও ক্রিয়াপদের বিভক্তিযোগে রূপভেদ এবং নিকটবর্ত্তী বন্যজাতির ভাষার যে সকল শব্দ এদেশের ভাষায় প্রবেশ করিয়াছে, সেগুলির সংগ্রহের ভার গ্রহণ করিতে হুগলীজেলাবাসী-দিগকে অনুরোধ করা হইতেছে। এই তত্ত্বসংগ্রহের ভার লইবার জন্য শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার এবং শ্রীযুক্ত যোগেশচন্দ্র রায় মহাশয়কে অনুরোধ করা যাইতেছে।

(ঘ) হুগলী জেলার প্রত্ন-তত্ত্ব, ভৌগোলিক-তত্ত্ব, প্রাচীন শিল্পাদির বিবরণ ও উপকরণ এবং প্রাচীন বাঙ্গালা পুথি সংগ্রহ করিবার জন্য হুগলীবাসীকে অনুরোধ করা যাইতেছে।

(ঙ) বঙ্গের সুপ্রসিদ্ধ নাট্যকার ও শ্রেষ্ঠ অভিনেতা ৺গিরিশচন্দ্র ঘোষ মহাশয়ের পর-লোকগমনে এই সম্মিলন যথারীতি শোক প্রকাশ করিয়াছেন, এক্ষণে তাঁহার উপযুক্তরূপে স্মৃতি-রক্ষার প্রস্তাব করিতেছেন এবং তাহার উপযুক্ত ব্যবস্থা করিবার ভার বঙ্গীয়-সাহিত্য-পরিষদের হস্তে অর্পিত হইল।

প্রস্তাবক—শ্রীযুক্ত রায় মহেন্দ্রচন্দ্র মিত্র বাহাদুর
সমর্থক— „ পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় বি এ

(চ) এই সম্মিলন আয়ুর্ব্বেদসভাগুলিকে অনুরোধ করিতেছেন যে, অতঃপর বাঙ্গালা ভাষায় আয়ুর্ব্বেদের শিক্ষাদানের এবং বৈজ্ঞানিক প্রণালীতে শিক্ষার গ্রন্থ প্রচারের ব্যবস্থা করুন।

প্রস্তাবক—কবিরাজ শ্রীযুক্ত দুর্গানারায়ণ সেন শাস্ত্রী
সমর্থক— „ জগদীশনাথ মুখোপাধ্যায়

(ছ) ভাগলপুরসম্মিলনের নিযুক্ত শিক্ষা-সমিতির সম্পাদক শ্রীযুক্ত সুরেশচন্দ্র সমাজপতি মহাশয় অনবসর বশতঃ পদত্যাগ করায় তাঁহার স্থানে শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র এম্ এ মহাশয়কে উক্ত সমিতির সম্পাদক নিযুক্ত করা হইল।

প্রস্তাবক—শ্রীযুক্ত বোধিসত্ত্ব সেন এম এ বি এল
সমর্থক— „ সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়

(জ) পরিচালন-সমিতিতে কার্য্যের বাহুল্য বশতঃ প্রয়োজন হওয়ায় শ্রীযুক্ত মহম্মদ রাওশান আলী চৌধুরী এবং কবিরাজ শ্রীযুক্ত দুর্গানারায়ণ সেন শাস্ত্রী মহাশয়কে উক্ত সমিতির সহকারী সম্পাদকরূপে নিযুক্ত করা হউক।

প্রস্তাবক—শ্রীযুক্ত ব্যোমকেশ মুস্তফী
সমর্থক— „ অবিনাশচন্দ্র মজুমদার এম এ

(৯) বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনের পরিচালনার্থ আগামী বর্ষের সম্মিলনের সাধারণ সমিতি গঠন।

প্রস্তাবক—শ্রীযুক্ত কিশোরীমোহন চৌধুরী এম এ, বি এল্
সমর্থক— „ কুমুদনাথ মল্লিক ভাগবতরত্ন

( সমিতির সদস্যগণের নাম পরে দেওয়া হইল )

(১০) সম্মিলনের নিয়ম সম্বন্ধে কয়েক জন সামান্য পরিবর্ত্তন প্রস্তাব করিয়া পাঠাইয়াছেন, তাহার সম্বন্ধে যুক্তি ও তর্ক অনেক আছে, সেগুলি বিচার ও মীমাংসার ভার এই সম্মিলন ইহার পরিচালন-সমিতির হস্তে অর্পণ করিতেছেন।

প্রস্তাবক—শ্রীযুক্ত বাণীনাথ নন্দী
সমর্থক— „ নিখিলনাথ রায় বি এল্

(১১) এই সম্মিলন নির্দ্ধারণ করিতেছেন যে, বঙ্গীয় হিন্দু মুসলমানের মিলনের পরিপন্থি কোনরূপ রচনা আর যাহাতে বঙ্গ-সাহিত্যে প্রবেশ লাভ না করিতে পারে, তদ্বিষয়ে হিন্দু-মুসলমান সাহিত্যিকগণ বিশেষভাবে চেষ্টা করিবেন।

প্রস্তাবক—শ্রীযুক্ত মোহাম্মদ রওশান আলী চৌধুরী
সমর্থক—শ্রীযুক্ত ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ এম্ এ
„ পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায় বি এ
„ কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায় বি এ

(১২) বঙ্গ-সাহিত্যে মুসলমান লেখকগণের অগ্রণী 'বিষাদ-সিন্ধু' প্রণেতা মীর মশারফ হোশেন সাহেবের মৃত্যুতে এই সম্মিলন শোক প্রকাশ করিয়াছেন এবং এক্ষণে তাঁহার স্মৃতি রক্ষার জন্য বঙ্গীয়-সাহিত্য-পরিষৎকে ভার দেওয়া হইল।

প্রস্তাবক—শ্রীযুক্ত মোহম্মদ রওশান আলী চৌধুরী
সমর্থক— „ চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়

(১৩) এই সম্মিলন কৃত্তিবাস কবিকঙ্কণ প্রভৃতি গ্রন্থকারগণের গ্রন্থ সুচারুরূপে প্রকাশ করিবার জন্য সাহিত্য-পরিষৎকে অধিকতর মনোযোগী হইতে অনুরোধ করিতেছেন।

প্রস্তাবক—শ্রীযুক্ত অক্ষয়চন্দ্র সরকার
সমর্থক—„ বিষ্ণুপদ চট্টোপাধ্যায়

(১৪) বঙ্গ-সাহিত্যের উন্নতিকল্পে বঙ্গীয়-সাহিত্য-সম্মিলন প্রস্তাব করিতেছেন যে, এ দেশের জনগণের আর্থিক অবস্থা অবধারণ ও তৎবিষয়ক জ্ঞান প্রচার করিবার নিমিত্ত সর্ব্ববিধ তথ্য ( Statistics ) সঙ্কলন ও বিবরণী প্রস্তুত করিবার জন্য নিম্নলিখিত ব্যক্তিবর্গকে লইয়া একটি সমিতি গঠিত হউক। সমিতি ইচ্ছা করিলে সভ্যসংখ্যা বাড়াইতে পারিবেন।

সমিতির সভ্যগণ

মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী বাহাদুর (সভাপতি)
" লোকেন্দ্রনাথ পালিত
" রাধাকুমুদ মুখোপাধ্যায় এম এ (সম্পাদক)
" রাধাকমল মুখোপাধ্যায় এম এ
" কর্ণেল উপেন্দ্রনাথ মুখোপাধ্যায় এম ডি
" গিরীন্দ্রকুমার সেন এম্ এ
" বিনয়কুমার সরকার এম্ এ
" মন্মথমোহন বসু এম্ এ

প্রস্তাবক—শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র এম্ এ
সমর্থক—শ্রীযুক্ত রাধাকুমুদ মুখোপাধ্যায় এম্ এ

(১৫) সম্মিলনের প্রথম দিবসে শ্রীযুক্ত শচীশচন্দ্র চট্টোপাধ্যায় মহাশয় স্বর্গীয় বঙ্কিম-চন্দ্র চট্টোপাধ্যায় মহাশয়ের অপ্রকাশিত রচনা বলিয়া যাহা পাঠ করিয়াছিলেন, তাহার প্রতিবাদ করিয়া স্বর্গীয় চট্টোপাধ্যায় মহাশয়ের সহধর্ম্মিণী শ্রীমতী রাজলক্ষ্মী দেবী মহোদয়ার পত্র সভা-পতি মহাশয় কর্ত্তৃক পঠিত হইল।

১৬।—চট্টগ্রাম হইতে চট্টগ্রামবাসিগণের পক্ষ হইতে শ্রীযুক্ত মহেন্দ্রলাল দাস মহাশয় আগামী বঙ্গীয়-সাহিত্য-সম্মিলনকে চট্টগ্রামে অধিবেশন করিবার জন্য আহ্বান করিয়া যে তার-যোগে সংবাদ পাঠাইয়াছেন তাহা পঠিত হইল ও তজ্জন্য সকলে একবাক্যে নিমন্ত্রণ গ্রহণ করিয়া নিমন্ত্রণকারীদিগকে আন্তরিক ধন্যবাদ জানাইলেন।

১৭। শ্রীরামপুরের মিশনারী কলেজের অধ্যক্ষ তদীয় লাইব্রেরী পরিদর্শনার্থ সম্মিলনের উপস্থিত সাহিত্যিকগণকে আমন্ত্রিত করিয়াছেন। এজন্য তাঁহাকে ধন্যবাদ দিয়া সাহিত্য-সম্মিলনের পক্ষ হইতে পরিষদের কতিপয় সভ্যকে নিযুক্ত করা হউক, যেন তাঁহারা ঐ লাই-ব্রেরীর প্রাচীন গ্রন্থাবলী পরিদর্শনক্রমে এক তালিকা প্রস্তুত করিয়া অপ্রাপ্ত ও অদৃষ্টপূর্ব্ব পুস্তকগুলির সংক্ষিপ্ত বিবরণী সংকলন করেন।

প্রস্তাবক শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ
সমর্থক " লক্ষ্মীনারায়ণ চট্টোপাধ্যায় এম্ এ
" অজয়চন্দ্র সরকার

১৮। ধন্যবাদ—চুচুঁড়া বাসীর পক্ষ হইতে
শ্রীযুক্ত মহেন্দ্রচন্দ্র মিত্র রায় বাহাদুর
" অক্ষয়চন্দ্র সরকার
" বিষ্ণুপদ চট্টোপাধ্যায়

অভ্যাগত পক্ষে শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য

শ্রীযুক্ত জগচ্চন্দ্র সেন
„ পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়

নিম্নলিখিত প্রবন্ধগুলি সময়াভাবে পঠিত বলিয়া গৃহীত হইল—

(ক) ভারতে আস্তিক্যভাব — শ্রীযুক্ত চণ্ডীচরণ স্মৃতিভূষণ
(খ) বাঙ্গালা সাহিত্যের প্রসার ও উন্নতি — „ বাণীনাথ নন্দী
(গ) সাহিত্য ও সম্মিলন — „ যামিনীকান্ত গঙ্গোপাধ্যায়
(ঘ) ষড়োর্ম্মী — „ পরমেশচন্দ্র ভট্টাচার্য্য
(ঙ) বৃদ্ধ সুশ্রুতের পরিচয় — „ ব্রজবল্লভ রায় কাব্যকণ্ঠবিশারদ
(চ) বঙ্গীয় সাহিত্যে প্রাণহীনতা — „ বিনয়কৃষ্ণ বন্দ্যোপাধ্যায়
(ছ) প্রাচীন ভারতের শিল্প — „ হেমেন্দ্রপ্রসাদ ঘোষ
(জ) বৈষ্ণবদাস ও তাঁহার বৃন্দাবন পরিক্রমা — „ মহেন্দ্রমোহন ঠাকুর
(ঝ) কবি রাধামোহন — „
(ঞ) দেশীয় শিল্প — „ এককড়ি দে
(ট) বুদ্ধ ও জিনমণ্ডলী — „ ললিতমোহন মুখোপাধ্যায়
(ঠ) সামঞ্জস্য — শ্রীমতী আমোদিনী ঘোষ
(ড) সাহিত্যের উন্নতির বাধা — শ্রীযুক্ত বিজয়চন্দ্র মজুমদার
(ঢ) ভাব ও ভাষা — „ বিজয়াকান্ত লাহিড়ী চৌধুরী
(ণ) হুগলীর পুরাতত্ত্ব সম্বন্ধে বক্তব্য — „ নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব
(ত) ধর্ম্মহীন সাহিত্য — „ তারকচন্দ্র রায়
(থ) প্রাচীন কবিওয়ালা — „ কুমার অনাথকৃষ্ণ দেব
(দ) পণ্ডিতরাজ জগন্নাথ — „ শরচ্চন্দ্র শাস্ত্রী
(ধ) ভারতবর্ষের নারীগণের মধ্যে উচ্চশিক্ষা বিস্তারের আবশ্যকতা — শ্রীমতী অম্বুজাসুন্দরী দাসগুপ্তা
(ন) বঙ্গরমণীর সন্তান পালনের অসুবিধা — „ ইন্দুবালা দে
(প) অঞ্জলী — শ্রীযুক্ত জগদ্বন্ধু চৌধুরী
(ফ) আমার ভাষা — „ বসন্তকুমার চট্টোপাধ্যায়

দ্বিতীয় দিবস সন্ধ্যার সময় সম্মিলনের সম্পাদক শ্রীযুক্ত মহেন্দ্রচন্দ্র মিত্র রায় বাহাদুরের ভবনে একটি আনন্দ-সম্মিলনের আয়োজন হইয়াছিল, প্রতিনিধিগণ ও অন্যান্য সাহিত্যিকগণ সকলেই এই সম্মিলনে যোগদান করেন। মহেন্দ্র বাবুর আপ্যায়নে সকলেই তৃপ্তি লাভ করেন। পরিশেষে জলযোগের পর সকলেই সম্মিলনমণ্ডপে উপস্থিত হন। তথায় ছায়াচিত্রের দ্বারা কুমার শ্রীযুক্ত শরৎকুমার রায়ের সাহায্যে বরেন্দ্র অনুসন্ধানসমিতির সংগৃহীত নানাবিধ মূর্ত্তির চিত্র প্রদর্শিত হয় ও শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ মহাশয় মূর্ত্তি ব্যাখ্যা করিয়া দেন। তৎপরে শ্রীযুক্ত

রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় বিহার হইতে সংগৃহীত মূর্ত্তির ছায়া-চিত্র প্রদর্শন করেন, অতঃপর শ্রীযুক্ত মণীন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় সোরার চাষের কতকগুলি চিত্র প্রদর্শন করেন এবং ডাঃ প্রফুল্লচন্দ্র রায় মহাশয়ের ছাত্রগণ বৈজ্ঞানিক পরীক্ষার চিত্র প্রদর্শন করেন।

## সম্মিলন সাধারণ-সমিতির-সদস্যগণ

১। শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর—কলিকাতা
২। „ ডাঃ প্রফুল্লচন্দ্র রায় „
৩। „ সারদাচরণ মিত্র „
৪। „ ডাঃ জগদীশচন্দ্র বসু „
৫। „ মহারাজ মণীন্দ্রচন্দ্র নন্দী—মুর্শিদাবাদ
৬। „ „ কুমুদচন্দ্র সিংহ—ময়মনসিংহ
৭। „ „ গিরিজানাথ রায়—দিনাজপুর
৮। „ রাজা জগৎকিশোর আচার্য্য চৌধুরী
৯। „ „ প্রভাতচন্দ্র বড়ুয়া—গৌরীপুর
১০। „ „ জগবন্ধুসিংহ রায়—বাঁকুড়া
১১। „ „ যোগেন্দ্রকিশোর রায় চৌধুরী—ময়মনসিংহ
১২। „ কুমার শরৎকুমার রায়—রাজসাহী
১৩। „ „ মাখনলাল মুখোপাধ্যায়—হুগলী
১৪। „ „ মহিমানিরঞ্জন চক্রবর্ত্তী—বীরভূম
১৫। „ মহাশয় তারকনাথ ঘোষ—ভাগলপুর
১৬। „ কর্ণেল মহিমচন্দ্র বর্ম্মা ঠাকুর—ত্রিপুরা
১৭। „ যজ্ঞেশ্বর বন্দ্যোপাধ্যায়—মুর্শিদাবাদ
১৮। „ বীরেশ্বর সেন—নদীয়া
১৯। „ কেদারনাথ মজুমদার—ময়মনসিংহ
২০। „ অক্ষয়চন্দ্র সরকার—হুগলী
২১। „ পদ্মনাথ ভট্টাচার্য্য বিদ্যাবিনোদ এম্ এ—গৌহাটী
২২। „ বিপিনচন্দ্র গুহ—চট্টগ্রাম
২৩। „ নিবারণচন্দ্র দাস গুপ্ত এম্ এ বি এল্—বরিশাল
২৪। শ্রীযুক্ত রেভারেণ্ড গোপালচন্দ্র দত্ত—২৪ পরগণা
২৫। „ রাজেন্দ্রলাল আচার্য্য বি এ—বগুড়া
২৬। „ মোহম্মদ শহীদুল্লাহ্ এম্ এ—কলিকাতা
২৭। „ চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায় „
২৮। „ খগেন্দ্রনাথ মিত্র—যশোহর
২৯। „ জগচ্চন্দ্র সেন—ত্রিপুরা
৩০। „ কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়—হুগলী
৩১। „ অবিনাশচন্দ্র মজুমদার এম্ এ—ঢাকা
৩২। „ আশুতোষ চট্টোপাধ্যায় এম্ এ—গৌহাটী
৩৩। „ ব্রজেন্দ্রকিশোর রায় চৌধুরী—কলিকাতা
৩৪। „ দেবকুমার রায় চৌধুরী—বরিশাল
৩৫। „ যদুনাথ সরকার এম্ এ—বাঁকীপুর
৩৬। „ সুরেন্দ্রচন্দ্র রায় চৌধুরী—রঙ্গপুর
৩৭। „ মধুসূদন জানা—মেদিনীপুর
৩৮। „ যোগেশচন্দ্র রায় এম্ এ—কটক
৩৯। „ নগেন্দ্রনাথ সেন বি এল্—খুলনা
৪০। „ শিবরতন মিত্র—বীরভূম
৪১। „ যোগীন্দ্রনাথ সমাদ্দার বি এ—বাঁকীপুর
৪২। „ অক্ষয়কুমার মজুমদার এম্ এ বি এল—ময়মনসিংহ

৪৩। শ্রীযুক্ত অক্ষয়কুমার মৈত্রেয় বি এল্—রাজসাহী
৪৪। „ নকুলেশ্বর বিদ্যাভূষণ—কলিকাতা
৪৫। „ যদুনাথ মজুমদার রায় বাহাদুর এম্ এ, বি এল্—যশোহর
৪৬। „ শশধর রায় এম্ এ, বি এল্—রাজসাহী
৪৭। „ ভূপালকুমার দত্ত এম্ এ—ঢাকা
৪৮। „ বিষ্ণুপদ চট্টোপাধ্যায় এম্ এ বি এল—হুগলী
৪৯। „ সুরেশচন্দ্র সমাজপতি—কলিকাতা
৫০। „ বোধিসত্ত্ব সেন এম্ এ, বি এল্ „
৫১। „ দেবেশচন্দ্র পাকড়াশী—পাবনা
৫২। „ জ্যোতিঃপ্রসাদ সিংহ—বর্দ্ধমান
৫৩। „ মণীন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় বি এল্—ভাগলপুর
৫৪। শ্রীযুক্ত সুধীরচন্দ্র সেন—ঢাকা
৫৫। „ মুন্সী আবদুল করিম—চট্টগ্রাম
৫৬। „ মহামহোপাধ্যায় পণ্ডিতরাজ যাদবেশ্বর তর্করত্ন—রঙ্গপুর
৫৭। „ অনুকূলচন্দ্র গুপ্তশাস্ত্রী—ঢাকা
৫৮। „ শিবনাথ শাস্ত্রী এম্ এ—কলিকাতা
৫৯। „ রায় মহেন্দ্রচন্দ্র মিত্র বাহাদুর এম্ এ বি এল—হুগলী
৬০। „ কামিনীকুমার সেন এম এ বি এল—ঢাকা
৬১। শ্রীযুক্ত অম্বিকাচরণ মজুমদার এম এ বি এল—ফরিদপুর
৬২। „ দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার—ঢাকা
৬৩। „ দুর্গাদাস লাহিড়ী—হাওড়া
৬৪। „ প্যারিশঙ্কর দাসগুপ্ত এল্ এম্ এস্—বগুড়া
৬৫। „ মৌলবি আবদুল হালিম্—কুচবিহার
৬৬। „ মনীরুজ্জমান—চট্টগ্রাম
৬৭। „ রেবারেণ্ড রামচরণ ঘোষ—ঢাকা
৬৮। „ কৃষ্ণচন্দ্র প্রহরাজ—মেদিনীপুর
৬৯। „ অমরচন্দ্র দত্ত—ময়মনসিংহ
৭০। „ গোবিন্দচন্দ্র দাস—ময়মনসিংহ
৭১। „ মহেন্দ্রলাল বসু—হুগলী
৭২। „ মহামহোপাধ্যায় পণ্ডিত প্রসন্নচন্দ্র বিদ্যারত্ন—ঢাকা
৭৩। „ রায়বাহাদুর প্রসন্নচন্দ্র বসু এম্ এ বি এল্—নদীয়া
৭৪। „ রাধাকান্ত আইচ—নোয়াখালী
৭৫। „ মৌলবি হামিদ আলী—বগুড়া
৭৬। „ শরচ্চন্দ্র চৌধুরী বি এ—শ্রীহট্ট
৭৭। „ গোষ্ঠবিহারী মাকড়—হুগলী
৭৮। „ মৌলবি মোজাম্মেল হক্—নদীয়া
৭৯। „ রওশন আলী চৌধুরী—সহঃসম্পাদক
৮০। „ দুর্গানারায়ণ সেন শাস্ত্রী „
৮১। „ রামেন্দ্রসুন্দর ত্রিবেদী—সম্পাদক

# কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের সম্বর্দ্ধনা

শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয়ের পঞ্চাশত্তম বর্ষ বয়ঃক্রম পূর্ণ হওয়া উপলক্ষে বঙ্গ সাহিত্যের কতিপয় সেবক এবং হিতৈষিগণ তাঁহাকে অভিনন্দন দিবার সঙ্কল্প করিয়া একটি সম্বর্দ্ধনা-সমিতি গঠন করেন। নিম্নলিখিত ব্যক্তিবর্গকে লইয়া উক্ত সমিতি গঠিত হয়।

সমিতির সদস্য

মাননীয় মহারাজ শ্রীযুক্ত মণীন্দ্রচন্দ্র নন্দী

ডাক্তার " জগদীশচন্দ্র বসু এম্ এ, ডি এস্ সি, সি এস্ আই

" " প্রফুল্লচন্দ্র রায় ডি এস্ সি, সি আই ই

" " ব্রজেন্দ্রনাথ শীল এম্ এ, পি এচ ডি

" সারদাচরণ মিত্র এম্ এ, বি এল্

" রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ

" রায় যতীন্দ্রনাথ চৌধুরী এম্ এ, বি এল্

" রামানন্দ চট্টোপাধ্যায় এম্ এ

" হীরেন্দ্র নাথ দত্ত এম্ এ, বি এল্ ( সমিতির সম্পাদক )

" ব্রজেন্দ্রকিশোর রায় চৌধুরী ( সমিতির ধনরক্ষক )

কলিকাতা সঙ্গীতসমাজ-গৃহে এই সম্বর্দ্ধনা-সমিতির প্রথম অধিবেশন হয় এবং স্থির হয় যে, সর্ব্বসাধারণের নিকট প্রার্থনা দ্বারা কবিবরের সম্বর্দ্ধনার্থ যে অর্থ সংগৃহীত হইবে ও সম্বর্দ্ধনার পর যে অর্থ উদ্বৃত্ত থাকিবে তাহা কবিবরের সম্মানার্থ সাহিত্যের হিতকল্পে নিয়োজিত হইবে, আরও স্থির হয় যে, বঙ্গসাহিত্যের মুখপাত্রস্বরূপ বঙ্গীয় সাহিত্য-পরিষৎকে এই সমুদয় কার্য্যের ভার গ্রহণের জন্য সম্বর্দ্ধনাসমিতি অনুরোধ করিবেন এবং তদুপলক্ষে সংগৃহীত অর্থও সাহিত্য-পরিষদের হস্তে অর্পণ করিবেন। সম্বর্দ্ধনা-সমিতির এই অনুরোধ উক্ত সমিতির সম্পাদক শ্রীযুক্ত হীরেন্দ্রনাথ দত্ত মহাশয় কর্ত্তৃক বঙ্গীয়-সাহিত্য-পরিষদের সম্পাদকের নিকট প্রেরিত হইলে, পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতি সাদরে এই অনুরোধ গ্রহণ করেন। কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্দেশানুসারে ১৩১৮ সালের ১৪ই মাঘ তারিখে এতদুপলক্ষে কলিকাতার টাউনহলে এক বৃহৎ সভা আহূত হয়। পরিষদের শাখা সভাসমূহ এই সম্বর্দ্ধনাকার্য্যে যোগ দিবার জন্য আহূত হইয়াছিলেন এবং কেহ বা সহানুভূতিজ্ঞাপন এবং কেহ বা প্রতিনিধি প্রেরণ দ্বারা সম্বর্দ্ধনাকার্য্যে উৎসাহ প্রদান করিয়াছিলেন। দেশের গণ্যমান্য পদস্থ সাহিত্য-সেবক ও সাহিত্যবন্ধুগণ পরিষদের নিমন্ত্রণ গ্রহণ করিয়া সভাস্থলে উপস্থিত হইয়াছিলেন এবং সকল শ্রেণির ও সকল সম্প্রদায়ের অভ্যাগত জনসঙ্ঘে টাউনহল পরিপূর্ণ হইয়াছিল। বহু সম্ভ্রান্ত ও বিদুষী মহিলাও সভাস্থল অলঙ্কৃত করিয়াছিলেন। মাননীয় শ্রীযুক্ত গোখলে এবং

বিজয়নগররাজের অমাত্য শ্রীযুক্ত আপ্পারাও এবং কতিপয় ইংরাজমহিলা ও ভদ্রমহোদয় সম্বর্দ্ধনায় যোগদান করিয়াছিলেন। পরিষদের সভাপতি শ্রীযুক্ত সারদাচরণ মিত্র এম্ এ, বি, এল্ মহোদয় সভাপতির আসন গ্রহণ করেন এবং পরিষদের নির্দ্ধারিত প্রণালীমতে সভার কার্য্য নির্দ্দিষ্ট হয়। দেশীয় তন্ত্রীযন্ত্রের সঙ্গীতের সঙ্গে সভার কার্য্য আরব্ধ হয়। সভাপতি মহাশয় সভার উদ্বোধন কালে বলিলেন, "বঙ্গ-সাহিত্যের পক্ষে আজ একটি গৌরবের দিন, আমাদের সাহিত্য-জীবনে যে শুভ আন্দোলন উপস্থিত হইয়াছে, অদ্যকার এই কবিসম্বর্দ্ধনা তাহারই ফলস্বরূপ। কবিবরের পঞ্চাশত্তম জন্মতিথি উপলক্ষে বঙ্গীয় সাহিত্য-পরিষৎ অদ্য যে অনুষ্ঠান করিয়াছেন, তাহা বঙ্গসাহিত্যের পক্ষে একটি চিরস্মরণীয় ঘটনা হইয়া থাকিবে। জীবদ্দশায় অতি অল্প কবিই তাঁহাদের প্রাপ্য সম্মান লাভ করিয়াছেন, আমাদের দেশেও মাইকেল মধুসূদন দত্ত এবং কবিবর হেমচন্দ্র তাঁহাদের জীবনের শেষ অবস্থায় যেরূপ ভাবে কাটাইয়াছিলেন, তাহা বস্তুতঃই বঙ্গবাসীর পক্ষে অগৌরবের কথা, কলঙ্কের কথা। রবীন্দ্র বাবুর সম্বর্দ্ধনায় সেই কলঙ্ক-স্খালন করিবার জন্য যে আমরা যৎকিঞ্চিৎ আয়োজন করিতে পারিয়াছি, তাহাতে আমরা আনন্দ অনুভব করিতেছি।"

অতঃপর সংস্কৃত কলেজের অধ্যাপক শ্রীযুক্ত পণ্ডিত ঠাকুরপ্রসাদ আচার্য্য মহাশয় একটি উপনিষদ্‌গাথা পাঠ করিয়া মঙ্গলাচরণ করিলেন। তৎপরে শ্রীযুক্ত যতীন্দ্রমোহন বাগ্‌চী বি এ রচিত একটি গান শ্রীযুক্ত সুরেন্দ্রমোহন বন্দ্যোপাধ্যায় প্রমুখ গায়কগণ কর্ত্তৃক গীত হইয়াছিল। অতঃপর নাটোরের মান্যবর মহারাজ শ্রীযুক্ত জগদিন্দ্রনাথ রায় বাহাদুর ধান্য দূর্ব্বা, অক্ষত, সিদ্ধার্থ, চন্দন, অগুরু, কস্তুরী, কুঙ্কুম, দধি, মধু, ঘৃত, পুষ্প, গোরোচনা সজ্জিত রৌপ্যময় অর্ঘ্য পাত্র কবিবরকে অর্পণ করেন। এতদুপলক্ষে মহারাজ বাহাদুর অতি সুললিত ভাষায় একটি হৃদয়গ্রাহী বক্তৃতা পাঠ করিয়াছিলেন। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত পণ্ডিতরাজ যাদবেশ্বর তর্করত্ন মহাশয় তাঁহার স্বরচিত ভাষায় আশীর্ব্বচন পাঠ করিয়া সভাস্থ সকলকে তৃপ্ত করিয়াছিলেন। অতঃপর সভাপতি মহাশয় কবিবরের কণ্ঠে মাল্য প্রদান করিলেন এবং একটি স্বর্ণপদ্ম উপহার প্রদান করিলেন, স্বর্ণপদ্মটি পুরাতন বৌদ্ধ কলাপদ্ধতির নিদর্শন বলিয়া খ্যাত, ইহা তৎকালে ভারতীয় কলা প্রদর্শনীতে প্রদর্শিত হইয়াছিল এবং কলানৈপুণ্যের জন্য বহুকলাবিদের দৃষ্টি আকর্ষণ করিয়াছিল। সম্বর্দ্ধনাসমিতি এই স্বর্ণপদ্মটি ৫০০৲ পাঁচশত টাকা মূল্যে ক্রয় করিয়া কবিবরের উপহারার্থ কার্য্য-নির্ব্বাহক-সমিতির হস্তে দিয়াছিলেন।

তৎপরে সাহিত্য-পরিষদের সম্পাদক শ্রীযুক্ত রামেন্দ্রসুন্দর ত্রিবেদী এম্ এ মহাশয় বঙ্গীয়-সাহিত্য-পরিষদের পক্ষ হইতে হস্তিদন্তফলকে উৎকীর্ণ নিম্নলিখিত অভিনন্দনপত্র পাঠ করিয়া কবিবরকে অর্পণ করিলেন। হস্তিদন্তের শুভ্রপত্রগুলি প্রাচীন পুথির আকারে সুবর্ণখচিত কিংখাপে মণ্ডিত ছিল।

# অভিনন্দন

## কবিবর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় করকমলেষু

বাঙ্গালীর জাতীয় জীবনের নবাভ্যুদয়ে নূতন প্রভাতের অরুণ-কিরণ-পাতে যখন নবশতদল বিকশিত হইল, ভারতের সনাতনী বাগ্দেবতা তদুপরি চরণ অর্পণ করিয়া দিগন্তে দৃষ্টিপাত করিলেন। অমনি দিগ্বধূগণ প্রসন্ন হইলেন, মরুদ্গণ সুখে প্রবাহিত হইলেন, বিশ্বদেবগণ অন্তরীক্ষে প্রসাদপুষ্প বর্ষণ করিলেন, ঊর্দ্ধব্যোমে রুদ্রদেবের অভয়ধ্বনি ঘোষিত হইল, নবপ্রবুদ্ধ সপ্তকোটি নরনারীর হৃদয়মধ্যে ভাবধারা চঞ্চল হইল। বঙ্গের কবিগণ অপূর্ব্ব স্বরলহরীর যোজনা করিয়া দেবীর বন্দনাগানে প্রবৃত্ত হইলেন; মনীষিগণ স্বহস্ত-রচিত কুসুমোপহার তাঁহার শ্রীচরণে অর্পণ করিয়া কৃতার্থ হইলেন।

কবিবর, পঞ্চাশৎবর্ষ পূর্ব্বে এক শুভদিনে তুমি যখন বঙ্গজননীর অঙ্কশোভা বর্দ্ধন করিয়া বাঙ্গলার মাটি ও বাঙ্গলার জলের সহিত নূতন পরিচয় স্থাপন করিলে, বঙ্গের নবজীবনের হিল্লোল আসিয়া তখন তোমার অর্দ্ধস্ফুট চেতনাকে তরঙ্গায়িত করিয়াছিল; সেই তরঙ্গাভিঘাতে তোমার তরুণ জীবন স্পন্দিত হইল; সেই স্পন্দন-প্রেরণায় তোমার কিশোর হস্ত নব নব কুসুমসম্ভার চয়ন করিয়া বাণীর অর্চ্চনায় প্রবৃত্ত হইল! তোমার পূর্ব্বগামিগণের স্নিগ্ধনেত্র তোমাকে বর্দ্ধিত করিল; অনুগামিগণের মুগ্ধনেত্র তোমাকে পুরস্কৃত করিল; বাগ্‌দেবতার স্মেরাননের শুভ্রজ্যোতি তোমার ললাটদেশে প্রতিফলিত হইল। তদবধি বাণীমন্দিরের মণিমণ্ডিত নানাপ্রকোষ্ঠে তুমি বিচরণ করিয়াছ; রত্নবেদির পুরোভাগ হইতে নৈবেদ্যকণা আহরণ করিয়া তোমার দেশবাসী ভ্রাতাভগিনীকে মুক্তহস্তে বিতরণ করিয়াছ; তোমার ভ্রাতাভগিনী দেবপ্রসাদের আনন্দসুধা পান করিয়া ধন্য হইয়াছে। বীণাপাণির অঙ্গুলিপ্রেরণে বিশ্বযন্ত্রের তন্ত্রীসমূহে অনুক্ষণ যে ঝঙ্কার উঠিতেছে, ভারতের পুণ্যক্ষেত্রে তোমার অগ্রজাত কবিগণের পশ্চাতে আসিয়াও তুমি তাহা কর্ণগত করিয়াছ; সুপর্ণরূপিণী গায়ত্রীকর্ত্তৃক গন্ধর্ব্বরক্ষিত অমৃতরসের দেবলোকে নয়নকালে মর্ত্ত্যোপরি যে ধারাবর্ষণ হইয়াছিল, পৃথিবীর ধূলিরাশি হইতে নিষ্কাশিত করিয়া নরলোকে সেই অমৃত কণিকার বিতরণে তোমার সহকারিতা গ্রহণ দ্বারা তাঁহারা তোমায় কৃতার্থ করিয়াছেন। পঞ্চাশৎ সংবৎসর তোমাকে অঙ্কে রাখিয়া তোমার শ্যামা জন্মদা তোমাকে স্নেহপীযূষে বর্দ্ধন করিয়াছেন; সেই ভুবনমনোমোহিনীর উপসনাপরায়ণ সন্তানগণের মুখস্বরূপ বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ বিশ্বপিতার নিকট তোমার শতায়ুঃ কামনা করিতেছেন।

কবিবর, শঙ্কর তোমায় জয়যুক্ত করুন।

শ্রীরামেন্দ্রসুন্দর ত্রিবেদী
সম্পাদক

অতঃপর শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহাশয় তাঁহার স্বাভাবিক মধুর এবং ওজস্বী ভাষায় বিনয়নম্রভাবে অভিনন্দনের প্রত্যুত্তর প্রদান করিলেন—"আজ আমার দেশজননীর আশীর্ব্বাদ শিরোধার্য্য করিয়া লইয়া যদি আমি নীরবে প্রণাম করিয়া বসিতে পারিতাম, তবেই আমার পক্ষে ভাল হইত। আজ আমার কিছু বলিবার শক্তি নাই, আমার কণ্ঠ অবরুদ্ধ, আমার ভাষা প্রতিহত। এত বড় সম্মানের সম্মুখে নিজের ক্ষুদ্রতা অত্যন্ত পীড়াদায়করূপে আমাকে সঙ্কুচিত করিতেছে। এতদিন যে তপস্যা করিয়াছি, তাহার সিদ্ধি যখন আজ রূপ ধারণ করিয়া উপস্থিত হইল, তখন তাহাকে অকুণ্ঠিতভাবে গ্রহণ করিতে পারি এমন শক্তি নিজের মধ্যে অনুভব করিতেছি না। এই সঙ্কোচ অনেক দিন হইতেই আমাকে বেদনা দিতেছে। কেবল একটি কথা চিন্তা করিয়া আমি মনের মধ্যে বল পাইয়াছি, আমি নিশ্চয় জানি, আজ আপনারা যে সম্মান দান করিলেন, সে সম্মান আপনারা বঙ্গসাহিত্যকেই দিলেন, আমি তাহার উপলক্ষ মাত্র। এমন একদিন ছিল, সাহিত্য যখন কোন ধনিবংশকে, কোন রাজসভাকে অবলম্বন করিয়া পালিত হইত, আজ সেই তাহার সঙ্কীর্ণ ও কৃত্রিম আশ্রয় ত্যাগ করিয়া সাহিত্য সমস্ত জাতির চিত্তে আপনার সত্যপ্রতিষ্ঠা লাভ করিয়াছে। আজ তাই বাঙ্গালী বাঙ্গালা সাহিত্যকে আপনার চিরদিনের হৃদয়ের ধন জানিয়া তাহাকে আদর জানাইবার আয়োজন করিয়াছে। এই শুভ মুহূর্ত্তে সেই সমাদরের বাহনরূপে আপনারা আমাকে আহ্বান করিয়াছেন, ইহার চেয়ে গৌরবের কথা আমার পক্ষে আর কিছুই নাই। আপনাদের এই মাল্যচন্দন এই অর্ঘ্যপাত্র আমি নতশিরে বহন করিয়া বঙ্গবাসীর মন্দিরে তাহা নিবেদন করিয়া দিব। আপনারা আমার প্রণাম গ্রহণ করিবেন।"

অতঃপর বঙ্গের অনেকগুলি নবীন কবি, লেখক ও লেখিকা স্বহস্তে ভক্তিঅর্ঘ্যস্বরূপ পুষ্পগুচ্ছ কবির করে অর্পণ করিলেন। শ্রীযুক্ত সার গুরুদাস বন্দ্যোপাধ্যায় নাইট্ মহোদয় এতদুপলক্ষে একটি গান রচনা করিয়াছিলেন—

> উঠ বঙ্গভূমি মাতঃ ঘুমায়ে থেকো না আর।
> অজ্ঞান তিমিরে তব সুপ্রভাত হলো হের।
> উঠেছে নবীন রবি, নব জগতের ছবি,
> নব 'বাল্মীকি প্রতিভা', দেখাইতে পুনর্ব্বার।
> হের তাহে প্রাণভরে, সুখতৃষ্ণা যাবে দূরে,
> ঘুচিবে মনের ভ্রান্তি, পাবে শান্তি অনিবার।
> 'মণিময় ধূলিরাশি', খোঁজ যাহা দিবানিশি,
> ওভাবে মজিলে মন, খুঁজিতে চাবে না আর॥

এবং শ্রীযুক্ত আপ্পারাও বঙ্গদেশের বহিস্থ সাহিত্যসেবিগণের পক্ষ হইতে বঙ্গের কবিবরের প্রতি শ্রদ্ধা প্রকাশ করেন।

অতঃপর সঙ্গীত ও একতান বাদনান্তর সভা ভঙ্গ হইল।

এতদুপলক্ষে টাউনহলের মহতী সভার শৃঙ্খলা স্থাপন ও শান্তিরক্ষার কার্য্য পরিষদের ছাত্রাধ্যক্ষ শ্রীযুক্ত খগেন্দ্রনাথ মিত্র মহাশয়ের নেতৃত্বাধীনে পরিষদের ছাত্রসভ্যগণ কর্তৃক সুচারুরূপে সম্পাদিত হইয়াছিল। তজ্জন্য ছাত্রসভ্যগণ এবং অন্যান্য যুবকবৃন্দ যাঁহারা তাঁহাদের সহায়তা করিয়াছিলেন, তাঁহারা সকলেই পরিষদের ধন্যবাদের পাত্র।

সাহিত্য-পরিষদের ছাত্রসভার প্রতিষ্ঠাতা শ্রীযুক্ত রবীন্দ্রনাথ ঠাকুর মহোদয়কে অভ্যর্থনা করিবার জন্য ছাত্রসভ্যগণ একটি সান্ধ্যসম্মিলনের ব্যবস্থা করিয়াছিলেন, এই সান্ধ্যসম্মিলনে সার গুরুদাস বন্দ্যোপাধ্যায়, ডাঃ প্রফুল্লচন্দ্র রায়প্রমুখ মহোদয়গণ উপস্থিত হইয়া ছাত্রসভ্যগণের উৎসাহ বর্দ্ধন করেন। কবিবর আগমন করিলে তাঁহার কণ্ঠে মাল্য প্রদান করা হয় এবং ছাত্রসভ্যগণ কর্তৃক রচিত কবিতা কবিবরকে অর্ঘ্যস্বরূপ প্রদত্ত হয়। রবীন্দ্র বাবু এই উপলক্ষে একটি অতি উপাদেয় সারগর্ভ বক্তৃতা দ্বারা উপস্থিত ছাত্রসভ্যগণকে মুগ্ধ করিয়াছিলেন। অতঃপর ছাত্রসভ্যগণের অনুরোধে রবীন্দ্রবাবু একটি গান করিয়া সকলকে পরিতৃপ্ত করিলেন। জলযোগের পর সম্মিলনের কার্য্য শেষ হয়। ছাত্রসভ্যগণের এই সান্ধ্য-সম্মিলনের ব্যয় সম্বর্দ্ধনাসমিতির সংগৃহীত অর্থে নির্ব্বাহিত হইয়াছিল। কবিবরের অভ্যর্থনার জন্য সাহিত্য-পরিষৎ-মন্দিরে সম্বর্দ্ধনাসমিতি একটি সান্ধ্য সম্মিলন আহ্বান করেন। এতদুপলক্ষে পরিষৎ-মন্দির সুসজ্জিত হইয়াছিল এবং সম্বর্দ্ধনাসমিতি যন্ত্র ও কণ্ঠ সঙ্গীতের এবং পরিশেষে জলযোগের ব্যবস্থা করিয়াছিলেন, কলিকাতা ইউনিভার্সিটি ইনষ্টিটিউটের কতিপয় ছাত্রসভ্য কবিবরের রচিত "বৈকুণ্ঠের খাতা" অভিনয় করেন। শ্রীযুক্ত রাধানাথ বন্দ্যোপাধ্যায় বি এল্ মহাশয় তাঁহার রচিত হাস্যরসাত্মক কবিতা আবৃত্তি করেন। এই সান্ধ্যসম্মিলনে অনেক মহিলা ও গণ্যমান্য ব্যক্তি উপস্থিত হইয়াছিলেন। পরিষদের অনুষ্ঠিত সম্বর্দ্ধনাকার্য্যের ব্যয় সম্বর্দ্ধনাসমিতির সংগৃহীত অর্থে নির্ব্বাহিত হইয়াছিল। পরিষৎকে এজন্য এক কপর্দ্দকও নিজ তহবিল হইতে ব্যয় করিতে হয় নাই। এজন্য সম্বর্দ্ধনাসমিতি পরিষদের কৃতজ্ঞতাভাজন। সম্বর্দ্ধনাসমিতি ৩১৩৩।/০ পরিষদের হস্তে প্রদান করিয়াছেন ও আবশ্যকমত ব্যয়ের পর তন্মধ্যে ১৮৪০।৵১০ উদ্বৃত্ত আছে। কার্য্য-নির্ব্বাহক-সমিতি এই উদ্বৃত্ত অর্থ সাহিত্যের হিতার্থে ব্যয় করিবেন। এই তহবিলের হিসাব পরিশিষ্টে দেওয়া হইল।

## শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণবের সম্বর্দ্ধনা

শ্রীযুক্ত সারদাচরণ মিত্র, শ্রীযুক্ত গগনেন্দ্রনাথ ঠাকুর প্রমুখ পরিষদের কতিপয় সদস্য 'বিশ্বকোষ' সমাপ্তি-উপলক্ষে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু প্রাচ্যবিদ্যামহার্ণব মহাশয়কে সংবর্দ্ধিত করার জন্য প্রস্তাব করেন এবং তদনুসারে সাহিত্য-পরিষদের কার্য্য-নির্ব্বাহক-সমিতির নির্দ্ধারণক্রমে ১৩১৮ সনের ১৭ই চৈত্র পরিষদ্-মন্দিরে নগেন্দ্রবাবুর সম্মানার্থ একটী সান্ধ্য সম্মিলন অনুষ্ঠিত হইয়াছিল। পরিষদের অন্যতম সহকারী সভাপতি মহামহোপাধ্যায় শ্রীযুক্ত

হরপ্রসাদ শাস্ত্রী এম্ এ, সি আই ই মহোদয় এই সান্ধ্য-সম্মিলনে সভাপতির আসন অলঙ্কৃত করেন এবং পরিষদের অনেক হিতৈষী ও প্রধান প্রধান সাহিত্যিক মাত্রেই এই সম্মিলনে যোগদান করিয়াছিলেন। এতদুপলক্ষে বঙ্গবাসী-সম্পাদক শ্রীযুক্ত বিহারীলাল সরকার মহাশয় কর্ত্তৃক রচিত একটি অভ্যর্থনা-সঙ্গীত গীত হইলে সভাপতিমহাশয় সম্মিলনের উদ্বোধন করিলেন। পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত তারাকুমার কবিরত্ন মহাশয় স্বরচিত সুললিত সংস্কৃত শ্লোকমালায় গ্রথিত একটি মঙ্গলাচরণ পাঠ করেন। এই মঙ্গলাচরণ সুবর্ণাক্ষরে মুদ্রিত পটে নগেন্দ্র বাবুকে উপহার প্রদত্ত হইয়াছিল। তৎপরে মহামহোপাধ্যায় পণ্ডিতরাজ শ্রীযুক্ত যাদবেশ্বর তর্করত্ন, বঙ্গসাহিত্যের সুপ্রসিদ্ধ ঐতিহাসিক শ্রীযুক্ত দীনেশচন্দ্র সেন, সুকবি শ্রীযুক্ত করুণানিধান বন্দ্যোপাধ্যায় ঐতিহাসিক শ্রীযুক্ত যোগেন্দ্রনাথ গুপ্ত প্রভৃতি অনেকে কবিতা রচনা করিয়া নগেন্দ্রবাবুকে অভিনন্দন করিয়াছিলেন। মহামহোপাধ্যায় শ্রীযুক্ত সতীশচন্দ্র বিদ্যাভূষণ এবং মহামহোপাধ্যায় শ্রীযুক্ত প্রমথনাথ তর্কভূষণ মহাশয় নগেন্দ্রবাবুর অকৃত্রিম সাহিত্যসেবা এবং জীবনব্যাপিনী সাধনার বিষয় উল্লেখ করিয়া সুললিত বক্তৃতা করেন। বঙ্গসাহিত্যের অক্ষয়কীর্ত্তিস্বরূপ বিশ্বকোষ সমাপ্ত করিয়া নগেন্দ্র বাবু বাঙ্গালীর ও বঙ্গভাষার মুখোজ্জ্বল করিয়াছেন, ইহা স্মরণ করিয়া সংস্কৃত কলেজের পণ্ডিতমণ্ডলী নগেন্দ্রবাবুকে "সিদ্ধান্তবারিধি" উপাধিতে মণ্ডিত করেন।

অবশেষে শ্রীযুক্ত নগেন্দ্রনাথ বসু মহাশয় অতি বিনীতভাবে কৃতজ্ঞতা প্রকাশ করিয়া একটী বক্তৃতা করেন। এই উপলক্ষে তিনি বলিয়াছিলেন "আপনারা আজ যে সম্বর্দ্ধনা করিতেছেন বাস্তবিক ইহা আমার সম্বর্দ্ধনা নহে, ইহা বঙ্গজননী মাতৃভাষার সম্বর্দ্ধনা। আমি আকৌমার মাতৃভাষার সেবক। যতদিন বাঁচিব মাতৃভাষার সেবাই আমার জীবনের মূল ব্রত জানিবেন।"

এই সান্ধ্যসম্মিলন উপলক্ষে যন্ত্র ও কণ্ঠ সঙ্গীতের ব্যবস্থা হইয়াছিল। কলিকাতা ইউনিভারসিটি ইন্‌ষ্টিটিউটের কতিপয় ছাত্রসভ্য কবিবর শ্রীযুক্ত দ্বিজেন্দ্রলাল রায় রচিত "পুনর্জ্জন্ম" নামক প্রহসনের অভিনয় করেন। এজন্য তাঁহারা সাহিত্য-পরিষদের ধন্যবাদার্হ। অতঃপর সঙ্গীত ও জলযোগান্তে সম্মিলনের কার্য্য শেষ হয়।

## বঙ্গীয় সাহিত্য-পরিষদের চিত্রশালা সম্বন্ধে কতিপয় অভিমত

(১)

I have just seen 3 bronzes in this small museum which it would be impossible to match, I think, anywhere in the world. I cannot conceive anything more noble and beautiful to exist than these 3 figures, and I think the day will come when full justice will be done to the genius of the people which has produced them and so many other admirable things.

*February 21-1911*

(Sd.) William Rothenstein
PRESIDENT, SOCIETY OF INDIA,
*Great Britain and Ireland*

